so removed cannot in any case so mutilate the impression but that sufficient must remain to indicate the value of the Stamp and the Office in which it was impressed, independently of the impression at the lower end of the paper.

7. It is meant that the Stamps in *all decided cases,* as well as those now filing or to be filed shall be subjected to this process. In the *former* case, Judges will confide the duty to their Serishtadar or record keeper, themselves afterwards inspecting each case, in bundles of 20 or 40 at a time, to satisfy themselves before return of the record to the duftur, that what was required has been duly performed. This will also present a good opportunity for examining whether any Stamps are missing from old decided suits, which may have been abstracted for the purpose of being filed over again. As respects cases now pending the same course will be followed after decision, before their final consignment to the duftur of the Zillah Court.

8. As regards plaints and other Stamp Papers, liable to be punched, which may be filed after this order takes effect, the duty of using the instrument for punching will be assigned, in each Court, to the Serishtadar or other Officer who receives the Paper, and Judges of both the Zillah and subordinate Courts, who sign the order for such Stamp paper being filed, are cautioned to attach their signature to no paper of the kind requiring to be punched, which has not undergone that process.

9. Officers are, at the same time, warned to exercise special care, that documents or exhibits, copies or other authenticated writings, engrossed on Stamp Paper, which are *not* required to be kept in the Offices, to which they may be presented, and *which are liable to be returned to the parties,* are exempted from the punching process. Otherwise confusion and further occasion for fraud are likely to arise.

W. Kirkpatrick, *Deputy Register.*

Fort William, 5th May, 1843.

---

No. 14.

*To the Civil Judges in the Lower Provinces.*

With reference to doubts which exist, as to the power of the Moonsiffs to receive suits under Section 30, Regulation II. 1819, notwithstanding the provisions of Section 8, Act VI. of 1843, I am desired to request that until further orders, you will instruct the Moonsiffs of your District not to receive cases of that description, which should be instituted, as heretofore, in your own Court and be tried by yourself, or referred to the Principal Sudder Ameen under Section 3, Act XXV. of 1837.

W. Kirkpatrick, *Deputy Register.*

Fort William, 26th May, 1843.

---

No. 15.

*To the Civil Judges in the Lower Provinces.*

1. I am directed to request your attention to the following rules for the guidance of the District

তাহাতে মোহর এইরূপে নষ্ট হইবেক না যে ইষ্টাম্পের মুল্য এবং যে দপ্তরে ইষ্টাম্প দেওয়া গিয়াছিল তাহা চেনা যাইতে পারে না। তাহাছাড়া ঐ ইষ্টাম্প কাগজের নিম্ন ভাগে যে মোহর থাকে তাহাতেই সেই বৃত্তান্ত স্পষ্ট দৃষ্ট হইবেক।

৭। সদর আদালতের অভিপ্রায় আছে যে নিষ্পত্তি হওয়া সকল মোকদ্দমার ইষ্টাম্প কাগজে এবং যে মোকদ্দমা এক্ষণে উপস্থিত হইতেছে অথবা উত্তর কালে উপস্থিত হয় তাহারো ইষ্টাম্পের মধ্যে এইরূপ ছিদ্রু করা যায়। নিষ্পত্তিহওয়া মোকদ্দমার এইরূপ ইষ্টাম্পের ছিদ্রু করণের ভার জজ সাহেব আপনার সিরিশ্তাদার অথবা মহাফেজের প্রতি অর্পণ করিবেন এবং এই কার্য্য রীতিমত হইয়াছে কি না ইহা নিশ্চয় জানিবার নিমিত্ত জজ সাহেবেরা মিসিল দপ্তরে ঐ কাগজ পুনর্ব্বার রাখিবার পূর্ব্বে কুড়ি বা চল্লিশ ইষ্টাম্প কাগজের এক২ বস্তা স্বয়ং দেখিবেন। এই সুযোগেতে তাঁহারা আরো অবগত হইতে পারিবেন যে পূর্ব্বকার নিষ্পত্তিহওয়া মোকদ্দমার কোন ইষ্টাম্প কাগজ পুনর্ব্বার দাখিল করিবার নিমিত্ত নথীহইতে বাহির করা গিয়াছে কি না। এক্ষণে যে সকল মোকদ্দমা উপস্থিত আছে তাহার নিষ্পত্তি হওনের পর জিলার আদালতের দপ্তরে চূড়ান্তরূপে দাখিল হওনের পূর্ব্বে জজ সাহেবেরা এইরূপ ব্যবহার করিবেন।

৮। এইরূপ ছিদ্রু করণের যোগ্য নালিশের যে আরজী এবং অন্য২ যে ইষ্টাম্প কাগজ এই হুকুম জারী হওনের পর দাখিল হয় তাহাতে ছিদ্রুর ছেনী মারিবার কার্য্যের ভার প্রত্যেক আদালতের সিরিশ্তাদার অথবা অন্য যে কর্ম্মকারক ইষ্টাম্প কাগজ লন্ তাঁহার প্রতি থাকিবেক এবং জিলা ও তাহার অধীন আদালতের যে জজেরা ঐ ইষ্টাম্প কাগজ দাখিলহওনের হুকুমনামাতে সহী করেন্ তাঁহারা অতিসাবধান হইয়া ছিদ্রু করিবার যোগ্য এই প্রকার যে ইষ্টাম্প কাগজে এইরূপ ছিদ্রু হয় নাই তাহাতে দস্তখৎ করিবেন না।

৯। ঐ সকল কর্ম্মকারকের প্রতি আরো হুকুম হইল যে যে ইষ্টাম্প কাগজে লিখিত যে সকল দলীলদস্তাবেজ বা নকল বা অন্য দস্তখতী লিপি যে দপ্তরে দাখিল হয় সেই দপ্তরে রাখিবার হুকুম নাহি এবং উভয় বিবাদিকে ফিরিয়া দিতে হয় সেই২ ইষ্টাম্পকাগজে এই প্রকার ছিদ্রু কদাচ না করিতে দেন্ নতুবা অত্যন্ত গোলমাল এবং প্রবঞ্চনা করণের পুনর্ব্বার যথেষ্ট উপায় হইবেক।

ডবলিউ কর্কপাত্রিক। ডেপুটী রেজিষ্টর।

ফোর্ট উলিয়ম। ১৮৪৩। ৫ মে।

---

১৪ নম্বর।

বাঙ্গলাপ্রভৃতি দেশের শ্রীযুত সিবিল জজ সাহেব বরাবরেষু।

১৮৪৩ সালের ৬ আইনের ৮ ধারার বিধি হইলেও ১৮১৯ সালের ২ আইনের ৩০ ধারাসম্পর্কীয় মোকদ্দমা মুনসেফেরা লইতে পারেন্ কি না এই বিষয়ে সন্দেহ হওয়াতে সদর দেওয়ানী আদালত হুকুম করিতেছেন যে অন্য হুকুম না হওয়াপর্য্যন্ত তুমি আপনার জিলার মুনসেফদিগকে সেই প্রকার মোকদ্দমা লইতে নিষেধ কর। তাহা পূর্ব্ববৎ তোমার আদালতে উপস্থিত করিতে হইবেক এবং তাহার বিচার তুমি আপনি করিবা অথবা ১৮৩৭ সালের ২৫ আইনের ৩ ধারানুসারে প্রধান সদর আমীনের নিকটে অর্পণ করিবা।

ডবলিউ কর্কপাত্রিক। ডেপুটী রেজিষ্টর।

ফোর্ট উলিয়ম। ১৮৪৩। ২৬ মে।

---

১৫ নম্বর।

বাঙ্গলাপ্রভৃতি দেশের শ্রীযুত সিবিল জজ সাহেব বরাবরেষু।

১। শ্রীশ্রীমতী মহারাণীর হজুর কৌন্সেলে আপীলহওয়া মোকদ্দমায় যে জামিনী দাখিল হয় তাহার মাতবরীর তহ-

Judges, in the investigation of the validity of the Security tendered in cases of Appeal to the Privy Council.

2. When Security Bonds, for costs of Appeal to England, are transmitted by the Sudder Dewanny Adawlut to the Zillah Courts for enquiry, the Zillah Courts shall take any objections offered to such Bonds, enquire into them, and report on their validity, as is the practice in issue of Process for execution of Exparte Decrees, &c.

3. Should objections be offered in time enough to admit of their being investigated, within the period of six months now allowed for the investigation into the validity of the Security, the Judge will make the enquiry, and forward the record within the time prescribed.

4. Should the objections however be offered at such a period as to render it impracticable to enquire into them within the six months allowed for investigation of the Security, the Judge shall allow three months from the date of the expiration of the six months, to the objector to prove his objections, on the expiration of which further period, he shall forward the record to the Sudder Court.

5. Objections urged, after the expiration of the six months allowed for the investigation of the Security will not be admitted by the Judge.

6. Whenever objections are urged to the Security tendered, the Judge shall immediately forward a copy of the Petition of objections, together with a copy of his order thereon, to the Sudder Dewanny Adawlut.

7. On the papers being ordered for despatch to the Sudder Dewanny Adawlut, the Zillah Judge shall give intimation of the same by notice to the objector, if present, or his vakeel or agent desiring the objector to appear, within 15 days from the date thereof, in the Sudder Dewanny Adawlut, and shall forward his acknowledgement of service of notice together with the records.

W. Kirkpatrick, *Deputy Register.*

Fort William, 19th May, 1843.

No. 16.

*To the Civil Judges in the Lower Provinces and the Civil Authorities in the Extra-Regulation Provinces.*

The Court are pleased to direct that all Judges, covenanted and uncovenanted, shall invariably head all orders passed by them, where no formal Roobakaree is written, in the following manner :

বৈঠক শ্রীযুত অমুক জজ সাহেব বা প্রথম প্রধান সদর আমীন কি দ্বিতীয় প্রধান সদর আমীন বা সদর আমীন কি মুনসেফ অমুক চৌকী অমুক জিলা হুকুম তারিখ সং-যুক্ত।

W. Kirkpatrick, *Deputy Register.*

Fort William 19th May, 1843.

[গবর্ণমেন্ট গেজেট। ১৮৪৩। ১৩ জুন।]

কীক করণের বিষয়ে সদর দেওয়ানী আদালত জিলার জজ সাহেবের উপদেশের নিমিত্ত নীচের লিখিত বিধান করিয়াছেন।

২। যখন ইঙ্গলণ্ড দেশে আপীলহওয়া মোকদ্দমার খরচার জামিনীনামা তহকীক করণার্থ সদর আদালত জিলার আদালতে পাঠান্ তখন ঐ জিলা আদালতের উচিত যে একতরফা ডিক্রী প্রভৃতির জারীর হুকুম হইলে যেরূপে করিয়া থাকেন্ সেইরূপে ঐ জামিনীনামার বিষয়ে কোন ওজর হইলে তাহা গ্রহণ করেন্ এবং তাহার তহকীক করিয়া তাহার মাতবরীর বিষয়ের রিপোর্ট করেন্।

৩। যদি ঐ ওজর এমত সময়ে দরপেশ হয় যে জামিনীনামার মাতবরীর তহকীকের নিমিত্তে যে ছয় মাস মিয়াদ নিরূপণ আছে তাহার মধ্যে তাহার তহকীক হইতে পারে তবে জজ সাহেব তহকীক করিয়া নিরূপিত সময়ের মধ্যে তাহা সদর আদালতে পাঠাইবেন।

৪। কিন্তু যদি ঐ ওজর এমত সময়ে দরপেশ হয় যে ঐ জামিনীনামার তহকীকের নিমিত্ত যে ছয় মাস মিয়াদ নিরূপণ আছে তাহার মধ্যে তাহার তহকীক হইতে পারে না তবে জজ সাহেব ঐ ছয় মাস অতীত হওনের তারিখ অবধি ওজরদারকে আপনার ওজর সাব্যস্ত করিবার নিমিত্ত তিন মাস মিয়াদ দিবেন এবং ঐ তিন মাস মিয়াদ অতীত হইলে সদর আদালতে তাহার রিপোর্ট করিবেন।

৫। জামিনীনামা তহকীক করণের নিমিত্ত যে ছয় মাস মিয়াদ নিরূপণ আছে তাহা অতীত হওনের পর যদি কোন ওজর করা যায় তবে জজ সাহেব তাহা গ্রাহ্য করিবেন না।

৬। যখন দাখিলহওয়া ঐ জামিনীর বিষয়ে কোন ওজর করা যায় তখন জজ সাহেব ঐ ওজরের দরখাস্তের এক নকল এবং তদ্বিষয়ে তিনি যে হুকুম দিয়াছিলেন তাহার এক নকল সদর আদালতে পাঠাইবেন।

৭। ঐ সকল কাগজপত্র সদর দেওয়ানী আদালতে পাঠাইবার হুকুম হইলে জিলার জজ সাহেব ওজরদার হাজির থাকিলে তাহাকে তাহার সম্বাদ দিবেন। না থাকিলে তাহার উকীল অথবা মোক্তারকে সম্বাদ দিয়া হুকুম করিবেন যে ঐ ওজরদার সেই তারিখঅবধি পনের দিবসের মধ্যে সদর দেওয়ানী আদালতে হাজির হয়। পরে ঐ এত্তেলানামা জারী হওনের প্রমাণ জজ সাহেব সেই মোকদ্দমার মিসিলের সঙ্গে সদর দেওয়ানী আদালতে পাঠাইবেন।

ডবলিউ কর্কপাত্রিক। ডেপুটী রেজিষ্টর।

ফোর্ট উলিয়ম ১৮৪৩। ১৯ মে।

১৬ নম্বর।

বাঙ্গলা প্রভৃতি দেশের এবং আইন বহির্ভূত প্রদেশের শ্রীযুত সিবিল জজ সাহেব বরাবরেষু।

সদর দেওয়ানী আদালত হুকুম করিতেছেন যে চিহ্নিত এবং অচিহ্নিত সকল জজ যখন রীতিমত রুবকারী না লেখেন্ তখন আপন২ হুকুমনামাতে এই শিরনামা দিবেন।

বৈঠক শ্রীযুত অমুক জজ সাহেব বা প্রথম প্রধান সদর আমীন কি দ্বিতীয় প্রধান সদর আমীন বা সদর আমীন কি মুনসেফ অমুক চৌকী অমুক জিলা হুকুম তারিখ সং-যুক্ত।

ডবলিউ কর্কপাত্রিক। ডেপুটী রেজিষ্টর।

ফোর্ট উলিয়ম। ১৮৪৩। ১৯ মে।

John C. Marshman, *Bengalee Translator.*

## ERRATUM.

The following amended translation of Act III. of 1843, Section 1, is published by order of the Sudder Dewanny Adawlut.

I. It is hereby enacted, that from and after the 1st day of May next, a Special Appeal shall lie to the Courts of Sudder Dewanny Adawlut at Calcutta and Allahabad respectively, to the Court of Sudder Adawlut at Madras, and to the Court of Sudder Dewanny Adawlut at Bombay, from all decisions passed on regular Appeals in the Civil Courts subordinate to them respectively, which shall appear to be inconsistent with some law, or usage having the force of law, or some practice of the Courts, or shall involve some question of law, usage, or practice, upon which there may be reasonable doubts.

## MEDICAL COLLEGE.

The course of Instruction for the Second Division of Session 1842-43, commences on Thursday, the 15th June, and continues till the 31st of October, 1843, during which time lectures will be delivered on :

ANATOMY and PHYSIOLOGY, by Dr. Goodeve, on Tuesdays, Thursdays, and Saturdays, at 3 P. M.

ANATOMICAL DEMONSTRATIONS, by Mr. Richard O'Shaughnessy, on Mondays and Fridays, at 12 A. M.

CHEMISTRY, by Dr. Mouat, on Mondays, Wednesdays, and Fridays, at 3 P. M.

PRACTICE of MEDICINE, by Dr. Jackson, on Tuesdays and Thursdays, from 2 to 3 o'clock, and CLINICAL MEDICINE on Saturdays, at 2 P. M.

SURGERY, by Mr. Raleigh, on Mondays and Wednesdays, CLINICAL SURGERY, on Fridays, at 2 P. M.

MEDICAL BOTANY, by Mr. Griffith, on Mondays and Fridays, at 10½ A. M.

In addition to the above, a course of instructions on MINOR SURGERY will be given by Mr. Webb, and a similar course on PRACTICAL and EXPERIMENTAL CHEMISTRY, by Mr. Andrew Robertson.

### HOSPITAL ATTENDANCE.

*Female and Midwifery Wards*, by Dr. Goodeve, daily at 7 A. M.

*Medical Wards*, by Dr. Jackson, at 1 P. M. daily.

*Surgical Wards*, by Mr. Raleigh, at half past 1 P. M. daily.

Out Door Dispensary attendance by Sub-Assist-

[*Government Gazette, 13th June, 1843.*]

## অশুদ্ধশোধন।

১৮৪৩ সালের ৩ আইনের ১ ধারার নীচের লিখিত সংশোধিত তরজমা সদর দেওয়ানী আদালতের হুকুমক্রমে প্রকাশ হইতেছে।

১ ধারা। ইহাতে, হুকুম হইল যে কলিকাতার এবং আলাহাবাদের সদর দেওয়ানী আদালত ও মান্দ্রাজের সদর আদালত এবং বোম্বাইয়ের সদর দেওয়ানী আদালতের অধীন দেওয়ানী আদালতসকলে জাবেতামত আপীলের যে সকল নিষ্পত্তি কোন আইনের বিরুদ্ধ অথবা আইনের তুল্য প্রবল কোন ব্যবহারের বিরুদ্ধ কিম্বা আদালতের কোন দস্তুরের বিপরীত দৃষ্ট হয় অথবা আইনের বা দস্তুরের কিম্বা ব্যবহারের যে কোন নিয়মে উপযুক্ত সন্দেহ হইতে পারে এইমত কোন নিয়মঘটিত হয় সেই আপীলের নিষ্পত্তির উপর খাস আপীল আগামি মে মাসের ১ তারিখঅবধি এবং তাহার পর ঐ২ সদর আদালতে হইতে পারে ইতি।

JOHN C. MARSHMAN, *Bengalee Translator.*

## মেডিকেল কালেজ।

১৮৪২। ৪৩ সালের দ্বিতীয় ভাগের শিক্ষার শ্রেণী আগামি ১৫ জুন তারিখ বৃহস্পতিবারে আরম্ভ হইয়া এই সালের ৩১ অক্টোবরপর্য্যন্ত চলিবেক। এবং তৎসময়ে নীচের লিখিত বিষয়ের শিক্ষা দেওয়া যাইবেক।

অপরাহ্নের দুই প্রহর তিন ঘন্টার সময়ে মঙ্গলবার ও বৃহস্পতিবার ও শনিবার শ্রীযুত ডাক্তর গুডিব সাহেব ব্যবচ্ছেদ বিদ্যা ও দ্রব্যের তত্ত্বজ্ঞানের শিক্ষা দিবেন।

বেলা দুই প্রহরের সময়ে সোমবার ও শুক্রবার শ্রীযুত রিচার্ড ওসকনেসি সাহেব ব্যবচ্ছেদ বিদ্যার প্রমাণ দিবেন।

অপরাহ্নের তিন ঘন্টার সময়ে সোম ও বুধ ও শুক্রবার শ্রীযুত ডাক্তর মৌআট সাহেব কিমিয় বিদ্যার শিক্ষা দিবেন।

অপরাহ্নের দুই প্রহর দুই ঘন্টাঅবধি তিন ঘন্টাপর্য্যন্ত মঙ্গলবার ও বৃহস্পতিবারে শ্রীযুত ডাক্তর জকসন সাহেব ঔষধের ব্যবহারের বিদ্যা এবং শনিবারে দুই প্রহর দুই ঘন্টার সময়ে রোগি ব্যক্তির শয্যার নিকটে চিকিৎসার বিদ্যা শিখাইবেন।

সোম ও বুধবার দুই প্রহর দুই ঘন্টার সময়ে শ্রীযুত রালে সাহেব অস্ত্র চিকিৎসা বিদ্যা শিখাইবেন এবং শুক্রবারে ঐ ঘন্টায় রোগিরদের শয্যার নিকটে ঐ বিদ্যা শিখাইবেন।

সোমবার ও শুক্রবার সাড়ে দশ ঘন্টার সময়ে শ্রীযুত গ্রিফিথ সাহেব ঔষধসম্বন্ধীয় উদ্ভিবিদ্যা শিখাইবেন।

উক্ত বিদ্যার অতিরিক্ত শ্রীযুত ওএব সাহেব সামান্য চিকিৎসার বিদ্যা শিখাইবেন এবং শ্রীযুত আন্দ্রু রবর্টসন সাহেব ব্যাবহারিক এবং পরীক্ষাসম্বন্ধীয় কিমিয় বিদ্যা শিখাইবেন।

### হাসপাটালে রোগিরদের সেবা।

প্রতিদিন ৭ ঘন্টার সময়ে শ্রীযুত ডাক্তর গুডিব সাহেব স্ত্রীলোকেরদের এবং ধাত্রীসম্বন্ধীয় মহাল্লাতে উপস্থিত হইবেন।

প্রতিদিন অপরাহ্নের দুই প্রহর এক ঘন্টার সময়ে শ্রীযুত ডাক্তর জকসন সাহেব ঔষধীয় মহাল্লাতে উপস্থিত হইবেন।

প্রতিদিন দুই প্রহর দেড় ঘন্টার সময়ে শ্রীযুত রালে সাহেব অস্ত্র চিকিৎসাসম্বন্ধীয় মহাল্লাতে উপস্থিত হইবেন।

বাহিরের ঔষধালয়েতে সব আসিষ্টান্ট চিকিৎসক

ant Surgeon Nobin Chunder Mitter, from 6 A. M. to 8 A. M., and from 3 to 5 P. M. daily.

FRED. J. MOUAT, M. D.,
*Secy. Medl. College.*

Medical College, the 29th May, 1843.

## NOTIFICATIONS.

### APPOINTMENTS BY THE SUDDER DEWANNY ADAWLUT.

THE 2D JUNE, 1843.

Baboo Beninath Bose (who has obtained a Diploma) to be Moonsiff of Cuttack.

Baboo Gopinath Moetri (who has obtained a Diploma) to be Moonsiff of Bhatteeari, Zillah Chittagong.

J. HAWKINS, *Register.*

## CIVIL APPOINTMENTS.

ORDERS BY THE HONOURABLE THE DEPUTY GOVERNOR OF BENGAL.

### LEAVE OF ABSENCE.

*The 29th May*, 1843.

Mr. J. B. Elliott, a Judge of the Sudder Dewanny and Nizamut Adawlut, for ten months, on Medical Certificate, under Section VI. Chap. II. of the Rules of 29th January 1840, amended by those of the 17th instant.

*The 30th May*, 1843.

Mr. F. E. Read, Collector of Bhaugulpore, for one month, on private affairs, under Section XI. of the Rules of 29th January 1840, amended by those of 17th instant, making over charge of the Collectorate to Mr. John Brown, Uncovenanted Deputy Collector.

### APPOINTMENTS.

*The 24th May*, 1843.

Baboo Tarakant Bidiasagur to be Principal Sudder Ameen of Cuttack, vice Cazee Gholam Russool resigned.

Mr. John Wilkie, Assistant Surgeon at Dinagepore, to be also Register of Deeds under Act XXX. of 1838, in that District.

Mr. H. V. Bayley to be a Member of the Local Committee of Education at Midnapore.

*The 2d June*, 1843.

Mr. E. M. Gordon, Commissioner of Revenue of the 15th or Dacca Division, to officiate as a Judge of the Sudder Dewanny and Nizamut Adawlut, during the absence of Mr. J. B. Elliott on leave. Mr. Gordon will make over charge of the current duties of his office to Mr. J. F. G. Cooke, Civil and Sessions Judge of that District, who will conduct the same in addition to his own duties until relieved.

[গবর্নমেন্ট গেজেট। ১৮৪৩। ১৩ জুন।]

শ্রীযুত নবীনচন্দ্র মিত্র প্রাতঃকালের ছয় ঘণ্টাঅবধি আট ঘণ্টাপর্য্যন্ত এবং অপরাহ্নের তিন ঘণ্টাঅবধি পাঁচ ঘণ্টাপর্য্যন্ত হাজির থাকিবেন।

এফ জে মৌআট।
মেডিকেল কালেজের সেক্রেটারী।

মেডিকেল কালেজ। ১৮৪৩। ২৯ মে।

## বিজ্ঞাপন।

### সদর দেওয়ানী আদালতের নিয়োগ।

১৮৪৩ সাল ২ জুন।

যোগ্যতার পত্রপ্রাপ্ত শ্রীযুত বাবু বেণীনাথ বসু কটকের মুনসেফ হইবেন।

যোগ্যতার পত্রপ্রাপ্ত শ্রীযুত বাবু গোপীনাথ মৈত্র চাটিগাঁ জিলায় ভাটিয়ারি স্থানের মুনসেফ হইবেন।

জে হকিন্স। রেজিষ্টর।

## রাজকর্ম্মে নিয়োগ।

বাঙ্গলা দেশের শ্রীযুত ডেপুটী গবর্নর সাহেবের হুকুম।

### ছুটী।

১৮৪৩ সাল ২৯ মে।

সদর দেওয়ানী ও নিজামৎ আদালতের জজ শ্রীযুত জে বি এলিয়াট সাহেব ১৭ মে তারিখের সংশোধিত ১৮৪০ সালের ২৯ জানুআরি তারিখের বিধির ২ অধ্যায়ের ৬ ধারানুসারে চিকিৎসকের সর্টিফিকটক্রমে দশ মাসের ছুটী পাইয়াছেন।

১৮৪৩ সাল ৩০ মে।

১৭ মে তারিখের সংশোধিত ১৮৪০ সালের ২৯ জানুআরি তারিখের বিধির ১১ ধারানুসারে ভাগলপুরের কালেক্টর শ্রীযুত এফ ই রিড সাহেব এক মাসের ছুটী পাইয়াছেন তিনি আপনার কালেক্টরী কর্ম্মের ভার অচিহ্নিত ডেপুটী কালেক্টর শ্রীযুত জান ব্রৌন সাহেবের প্রতি অর্পণ করিবেন।

### নিয়োগ।

১৮৪৩ সাল ২৪ মে।

কাজী গোলাম রসুল ইশ্তাফা দেওয়াতে শ্রীযুত বাবু তারাকান্ত বিদ্যাসাগর কটকের প্রধান সদর আমীন হইবেন।

দিনাজপুরের আসিষ্টান্ট চিকিৎসক শ্রীযুত জান উলকি সাহেব ১৮৩৮ সালের ৩০ আইনানুসারে ঐ জিলার দলীলদস্তাবেজের রেজিষ্টর হইবেন।

শ্রীযুত এচ বি বেলি সাহেব মেদিনীপুরের বিদ্যাধ্যাপনের কমিটির মেম্বর হইবেন।

১৮৪৩ সাল ২ জুন।

শ্রীযুত জে বি এলিয়াট সাহেব ছুটী লইয়া অবর্ত্তমান থাকন সময়ে ১৫ সংখ্যক অর্থাৎ ঢাকা এলাকার রাজস্বের কমিস্যনর শ্রীযুত ই, এম গর্ডন সাহেব সদর দেওয়ানী ও নিজামৎ আদালতের জজ সাহেবের কর্ম্ম একটিং-রূপে করিবেন। শ্রীযুত গর্ডন সাহেব আপন পদের চলিত কর্ম্মের ভার ঐ জিলার সিবিল ও সেশন জজ শ্রীযুত জে এফ জি কুক সাহেবের প্রতি অর্পণ করিবেন এবং কুক সাহেব যেপর্য্যন্ত সেই কর্ম্মহইতে মুক্ত না হন্ সেইপর্য্যন্ত আপনার কর্ম্মের অতিরিক্ত ঐ কর্ম্ম নির্ব্বাহ করিবেন।

Mr. J. Dunbar to officiate as Commissioner of Revenue of the 15th or Dacca Division.

Mr. W. Tayler to officiate as Civil and Sessions Judge of Midnapore.

Mr. G. F. Cockburn to officiate as Magistrate of Howrah.

Mr. F. J. Morris to conduct, until further orders, the duties of Magistrate of Jessore in addition to those of his own office, as Collector of that District.

NOTIFICATION.

*The 29th May*, 1843.

Mr. Elphinstone Jackson has been permitted to return to the Presidency, for the purpose of prosecuting his study of the Oriental Languages at the College of Fort William.

ERRATUM.

In the Bengalee Government Gazette of Tuesday, the 6th June, under leave of absence—*For* "Mr. J. B. Dickson, Assistant Surgeon of Behar, for three Months, under Section XI." *read* Section XII. of the Rules of 29th January 1840.

F. J. Halliday,
*Secy. to the Govt. of Bengal.*

---

No. 840.

ORDERS BY THE HONOURABLE THE DEPUTY GOVERNOR OF BENGAL.

LEAVE OF ABSENCE.

*The 29th May*, 1843.

Mr. C. Mackay, Principal Sudder Ameen of Mymensing, for four months, under Medical Certificate, to take effect from the 26th ultimo, the date on which he relinquished charge of his late office as third Principal Sudder Ameen of Chittagong.

NOTIFICATIONS.

Mr. J. H. D'Oyly made over charge of the office of Special Commissioner Calcutta Division, to Mr. H. Moore, the Special Commissioner of the Moorshedabad Division, on the 31st instant.

Mr. W. H. Martin, Session Judge for the trial of Thugs, resumed charge of his office from Mr. H. P. Russell, Judge of Moorshedabad, on the 31st idem.

F. J. Halliday,
*Secy. to the Govt. of Bengal.*

শ্রীযুত জে ডনবার সাহেব ১৫ সংখ্যক অর্থাৎ ঢাকা এলাকার রাজস্বের কমিস্যনর সাহেবের কর্ম্ম নির্ব্বাহ করিবেন।

শ্রীযুত ডবলিউ টেলর সাহেব মেদিনীপুরের সিবিল ও সেশন জজের কর্ম্ম নির্ব্বাহ করিবেন।

শ্রীযুত জি এফ কোবর্ণ সাহেব হাবড়ার মাজিষ্ট্রেটী কর্ম্ম নির্ব্বাহ করিবেন।

শ্রীযুত এফ জে মরিস সাহেব অন্য হুকুম না হওয়া-পর্য্যন্ত যশোহরের কালেক্টরী কর্ম্মের অতিরিক্ত ঐ জিলার মাজিষ্ট্রেটী কর্ম্ম নির্ব্বাহ করিবেন।

বিজ্ঞাপন।

১৮৪৩ সাল ২৯ মে।

শ্রীযুত এলফিনিষ্টন জকসন সাহেব ফোর্ট উলিয়ম কালেজে দেশীয় ভাষা শিখিবার নিমিত্ত রাজধানীতে প্রত্যাগমন করিতে অনুমতি পাইয়াছেন।

অশুদ্ধ শোধন।

৬ জুন তারিখের বাঙ্গলা গবর্ণমেন্ট গেজেটে বেহারের আসিষ্টান্ট চিকিৎসক শ্রীযুত জে বি "ডিকসন সাহেব ১১ ধারানুসারে তিন মাসের ছুটী পাইয়াছেন" এই কথার পরিবর্ত্তে ১৮৪০ সালের ২৯ জানুআরি তারিখের বিধির ১২ ধারা এই কথা পড়।

এফ জে হালিডে।
বাঙ্গলা দেশের গবর্ণমেন্টের সেক্রেটারী।

---

৮৪০ নম্বর।

বাঙ্গলা দেশের শ্রীযুত ডেপুটী গবর্নর সাহেবের হুকুম।

ছুটী।

১৮৪৩ সাল ২৯ মে।

ময়মনসিংহের প্রধান সদর আমীন শ্রীযুত সি মাকি সাহেব চিকিৎসকের সর্টিফিকটক্রমে চারি মাসের ছুটী পাইয়াছেন যে তারিখে তিনি চাটিগাঁর তৃতীয় প্রধান সদর আমীনের পদ ত্যাগ করেন অর্থাৎ আপ্রিল মাসের ২৬ তারিখে তদবধি ঐ ছুটী আরম্ভ হইবেক।

বিজ্ঞাপন।

শ্রীযুত জে এচ ডায়লি সাহেব কলিকাতা এলাকার স্পেসিয়ল কমিস্যনরের পদের ভার মে মাসের ৩১ তারিখে মুরশিদাবাদের স্পেসিয়ল কমিস্যনর শ্রীযুত এচ মোর সাহেবের প্রতি অর্পণ করিলেন।

ঠগী বিচারার্থ সেশন জজ শ্রীযুত ডবলিউ এচ মার্টিন সাহেব মে মাসের ৩১ তারিখে মুরশিদাবাদের জজ শ্রীযুত এচ পি রসেল সাহেবের স্থানে স্বীয় কর্ম্মের ভার পুনর্গ্রহণ করিলেন।

এফ জে হালিডে।
বাঙ্গলা দেশের গবর্ণমেন্টের সেক্রেটারী।

---

## GOVERNMENT ADVERTISEMENTS. / গবর্ণমেন্টের ইশ্তিহার।

### SALT. / নিমক।

এস্তেহার দেওয়া যাইতেছে যে সন ১৮৪৩ সাল তারিখ ১৫ জুন রোজ বৃহস্পতিবার বেলা দুই প্রহর এক ঘন্টার পূর্ব্বে যে কোন সময়ে হউক নীচের লিখিত মোয়াজি নেমক যাহা জেলা ২৪ পরগনা মোং গোরদার গোলায় মৌজুদ আছে তাহার খরিদের জন্য দরখাস্ত সিল মোহর বন্দকরা এই দপ্তরখানায় লওয়া যাইবেক তদনন্তর ঐ নেমকের দর শ্রীযুত সাহেবান আলিসান বোর্ড পরমিট নেমক ও আফিমের হুকুমানুসারে নির্দ্ধারিত হইবেক ঐ সকল দরখাস্তে ফিশত মোন নেমকের উপর যে ব্যক্তি যত মূল্য দিতে চাহিবেক তাহা কোম্পানির টাকায় লিখিতে হইবেক আর ঐ দরখাস্তের উপর এমত জিকির থাকিবেক যে গোরদা নেমকের বাবদ দরখাস্ত এবং দরখাস্তের শিরনামার উপর দরখাস্তকারি অথবা তাহার মোক্তার কিম্বা তাহার গোমাস্তার নাম লিখিত থাকিবেক ও দরখাস্ত খুলিবার নিরূপিত সময়ে দরখাস্তকারি অথবা তাহার মোক্তার কিম্বা গোমাস্তা কেহ এক জন উপস্থিত না থাকিলে দরখাস্ত

খোলা যাইবেক না এবং দরখাস্তের মাতবরির জন্য এক২ শত টাকা আমানতের স্বরূপ দাখিল করিতে হইবেক তৎব্যতীত কোন দরখাস্ত মাতবর জ্ঞান করা যাইবেক না ঐ ১০০৲ টাকা যে ব্যক্তির দরখাস্ত মঞ্জুর হইবেক তাহার নামে এই নেমক খরিদের হিসাবে জমা হইবেক কিম্বা দরখাস্ত মঞ্জুর না হইলে ফেরত দেওয়া যাইবেক।

যে সকল ব্যক্তি নেমক খরিদের জন্য দরখাস্ত করিবেক তাহারদিগের উচিত যে দরখাস্ত করণের পূর্ব্বে ঐ নেমকের নমুনা মোং গোরদার গোলায় স্বচক্ষে দেখিয়া নেমকের রকম বুঝিয়া আপনার খাতিরজমামতে দরখাস্ত করে ইতি।

নেমকের বেওরা।

| এজেন্সী অর্থাৎ জেলার নাম | ঘাটের নাম | কোন্ সনের পোক্তান | মোয়াজিয়ে নেমক |
|---|---|---|---|
| ২৪ পরগনা গোরদা নেমক | গোরদা | ১২৪৯ সাল | ৭০০০/ মোন |

বিমৌজিব হুকুম সাহেবান আলিসান বোর্ড পরমিট নেমক ও আফিম ইতি সন ১৮৪৩। তারিখ ৮ জুন।

এচ টরেন্স। সেক্রেটারী।

---

নীচের লিখিত ঘাট ও গোলাহায়ে নমক মৌজুদ থাকিলে যে প্রকার নির্দ্ধারিত মূল্যে হোল সেল অর্থাৎ রও-ঞ্চানায় বিক্রীর জন্য খরিদ করিতে পাওয়া যাইবেক তাহার তালিকা।

ফিশত মোনের মূল্য।

| | সন ১২৪৭ সাল মতাবকে ইং ১৮৪০। ৪১ সাল | সন ১২৪৮ সাল মতাবকে ইং ১৮৪১। ৪২ সাল | সন ১৮৪৯ সাল মতাবকে ইং ১৮৪২। ৪৩ সাল |
|---|---|---|---|
| হিজলী। পাঙ্গা নেমক। ঘাট কালীনগর ... ... | ৪১৪ | | |
| ঐ ঐ ঐ কৃষ্ণনগর ... ... | | | |
| ঐ ঐ ঐ তেরোপাইকা ... ... | ——— | ৪২৪ | |
| ঐ ঐ ঐ * রামনগর ... ... | ——— | ৪০৯ | |
| তমলুল। পাঙ্গা নেমক। ঘাট নারায়ণপুর ... ... | ——— | ৪২০ | |
| ২৪ পরগনা। পাঙ্গানেমক। ঘাট নারায়ণপুর বাহির-বুনী ... ... ... | ——— | ৪৩৩ | |
| ঐ ঐ ঐ তফাল | ——— | ৪৩০ | |
| বেলিয়াঘাটা ... ... | | | |
| নারায়ণপুর পোক্তা-নি টেবিল সাল্ট ... | | | |
| ঐ ঐ ১ পহিলা রকম | | | |
| ঐ ঐ ২ দোসরা রকম | | | |
| গোরদা ... ... ... | | | |
| ঐ ডাইমণ্ড হারবর ... | | | |
| ঐ বাগুণ্ডী | | | |
| চট্টগ্রাম। পাঙ্গা নেমক। ডোমখালী ... ... | ——— | ৪১৭ | |
| ঐ সদর ঘাট ... ... | ——— | ৪১৭ | |
| ঐ আরাকীন ... ... | ——— | ——— | ৪১২ |
| সালিখা। করকচ। মান্দ্রাজ পরমীট .. ... | | | |
| ঐ ১ পহিলা রকম ... ... | ——— | ৩২৭ | |
| ঐ ২ দোসরা রকম ... ... | ——— | ৩২১ | |
| ঐ ৩ তেসরা রমক ... ... | ——— | ৩৮৫ | |
| ঐ বেলিয়াঘাটা ... ... ... | | | |
| পাঙ্গা নেমক। কটক ... ... ... ... | ৪৪৪ | | |
| ঐ খোরদা ... ... ... ... | ৪৪৬ | | |
| ঐ বালেশ্বর ... ... ... ... | ৪৪৫ | | |
| ঐ চিলকা ... ... ... ... | ৪৫৪ | | |

* যে সকল বেপারিয়ান রওয়ানার দ্বারা খরিদ করিয়া ঐ ঘাট হইতে খুস্কী পথে চালান করিবেক তাহারা এই নেমক পাইতে পারিবেক মাত্র।

† এই সকল রকম নমক নূতন পোক্তানের জন্য অনিশ্চিত এবং অল্প পরিমাণে প্রস্তুত হয় তাহাতে অনেকের গ্রাহকতা প্রযুক্ত সংপ্রতি মহাজনেরদিগের টেণ্ডর অর্থাৎ দরখাস্ত লইয়া বাজারভাও মতে বিক্রী করা যাইতেছে ইতি।

[গবর্ণমেণ্ট গেজেট ১৮৪৩। ১৩ জুন।]

রিটেল অর্থাৎ খুদরা বিক্রীর জন্য নির্দ্ধারিত মুল্যের তালিকা।

হিজলী। পাঙ্গা নেমক ফিশত মোন দর ৩৫৯৶ টাকা অর্থাৎ ফিমোন ৩৷৴৬

তমলুক। পাঙ্গা নেমক ফিশত মোন দর ৪১২৷৷ টাকা অর্থাৎ ফিমোন ৪৶

২৪ পরগনা। ডাইমণ্ডহারবরের পাঙ্গা নেমক ফিশত মোন ৪৩০ টাকা
ঘাট নারায়ণপুরের পাঙ্গা নেমক ফিশত মোন ৪৩০ টাকা
ঘাট বাগুণ্ডী পাঙ্গা নেমক ফিশত মোন ৪৩৯৷৹ টাকা

চট্টগ্রাম। মান্দ্রাজ করকচ নেমক ফিশত মোন ২৬২৷৷ টাকা অর্থাৎ ফিমোন ২৷৶
আরাকিন পাঙ্গা সদর ঘাট ফিশত মোন ৪৫০ টাকা অর্থাৎ ফিমোন ৪৷৷

ভুলুয়া। মান্দ্রাজ করকচ যাহা তটস্থ গোলায় মৌজুদ আছে তাহার ফিশত মোন কোং ৩০০ টাকা অর্থাৎ ফিমোন ৩ টাকা ও যাহা উপদ্বীপস্থ গোলায় আছে তাহার দর ফিশত মোন ২৬২৷৷ টাকা অর্থাৎ ফিমোন ২৷৶

কটক। এই জেলার নিরিখ মফস্বলের হাকিমানের বিবেচনানুসারে সময়ক্রমে ফেরফার হয়।

পরমিট ও নেমক ও আফিম বোর্ডের দপ্তরখানা ইং সন ১৮৪৩ সাল তারিখ ১ জুন মোতাবকে বাঙ্গলা সন ১২৫০ সাল তারিখ ১ জ্যৈষ্ঠ।

এচ টরেন্স। সেক্রেটারী।

---

এস্তেহার দেওয়া যাইতেছে।

যে আগামী ১ মে তারিখঅবধি ও তদনন্তর সরকারি নমক ১০০/ মোনের ন্যূন না হয় এমত পরিমাণে খোস সওদায় নির্দ্ধারিত মুল্যে বিক্রয় হইবেক আর ঐ ১০০/ মোনের অধিক কিছু লইতে হইলে উপরি ১৫০/ মোন্ অথবা ২০০/ মোন পূরা লইতে হইবেক অর্থাৎ ৩০০/ মোন ৩৫০ মোন ৪০০/ মোন ৫০০/ মোন এই রূপ।

২ দফা একালপর্য্যন্ত যে প্রকার ও যে দলিলে নমক ওজন দেওয়া যাইতেছে তদনুরূপে নিরিখ দরের ফর্দ্দের লিখিত নানা ঘাট ও গোলা হইতে নমক দেওয়া যাইবেক।

৩ দফা। যে ঘাট ও গোলা হইতে যেং রকম নমক দেওয়া যাইবেক তাহার প্রত্যেকের দর নিরিখ দরে বেওরাপূর্ব্বক সময়ানুসারে প্রকাশ্যরূপে এস্তেহারের দ্বারা জানান যাইবেক।

৪ দফা। যে সকল ব্যক্তি যে যে ঘাট অথবা গোলা হইতে নমক ক্রয় করিতে বাঞ্ছা করিবেন তাঁহারদিগকে ঐ নমকের নির্দ্দিষ্ট নিরিখ দরে ঐ নমকের কিম্মতের টাকা জেনরেল ত্রেজুরিতে দাখিল করিতে হইবেক পরে ঐ টাকার বাবৎ সবত্রেজরর সাহেবের রসিদ বোর্ড পরমিট ও নমক ও আফিমের দফ্তরখানায় এক দরখাস্তের সহিত দাখিল করিতে হইবেক ঐ দরখাস্তের যত নমক দরকার ও যে জেলা ও যে ঘাট হইতে নমক ওজন দেওয়া যাইবেক তাহার তাইন লিখিতে হইবেক ইহাতে শর্ত্ত এই যে যদি ঐ উক্ত ঘাট কিম্বা গোলায় ঐ দরখাস্তের লিখিত নমক মৌজুদ থাকে তবে দরখাস্ত কর্ত্তা সেই জেলার সাল্ট এজেণ্ট সাহেবের উপর অথবা সালিখার সুপরিণ্টেণ্ডেণ্ট সাহেবের উপর ঐ খরিদা নমক দেওনের নিমিত্তে এক হুকুম পাইবেক। সেই হুকুমের সম্বলিত ঐ নমকের হেফাজাতের নিমিত্তে নিয়মিত দলিল থাকিবেক। এবং সেই দলিল এক্ষণে যে প্রকার ব্যবসায়ার্থে চলন হইতেছে সেইরূপ হইবেক। যদ্যপি গোলায় যে নমক মৌজুদ আছে তদপেক্ষা অধিক নমকের দরখাস্ত পাওয়া যায় তবে যাহারদিগের নিকটে এই দফ্তরখানায় আগের নম্বরের রেজষ্টরি করা সবত্রেজরর সাহেবের রসিদ থাকিবেক তাহারদিগের দরখাস্ত আগে গ্রাহ্য হইবেক। আর নমক দেওনের নিমিত্তে বোর্ডের হুকুমের তারিখঅবধি তিন মাসের মধ্যে যদি ঐ নমক গোলা হইতে খালাস না হয় তবে দরমাহা ফিশত মোনে ৪ চারি টাকার হিসাবে গোলা ভাড়া ও শুক্তি দিতে হইবেক।

৫ দফা। দশ দিবস পূর্ব্বে এস্তেহার না দিয়া অথবা যদ্যপিস্যাৎ বোর্ড পরমিট ও নমক ও আফিমের সাহেবানদিগের আবশ্যক বোধ হয় তবে আরো অধিক মেয়াদে এস্তেহার না দিয়া কোন প্রকারে যে সকল নমকের এস্তেহার দ্বারা দর নির্দ্দিষ্ট হইয়াছে সেই সকল নমকের দর কমি হইবেক না।

৬ দফা। ক্রোকী ও নোকসানি ও ময়লা রকম নমকের আহওয়াল দৃষ্টে যে দর ন্যায় বোধ হইবেক ও যে পরিমাণে বিক্রয় করা বোর্ড পরমিট ও নমক ও আফিমের সাহেবান সাব্যস্ত করিবেন সেই মুল্যে ও পরিমাণে বিক্রয়ার্থে সমর্পিত হইবেক।

৭ দফা। সরকারী গোলা হইতে যে সকল নমক বিক্রয় হয় তাহার দর কমির বাবৎ এস্তেহার সকল কলিকাতা গেজেট নামক ছাপার কাগজে প্রকাশিত হইবেক এবং তাহার নকল বোর্ড পরমিট ও নমক ও আফিমের দপ্তরখানায় ও অন্যং যেং স্থান বোর্ডের সাহেবান নির্দ্ধার্য্য করিবেন সেইং স্থানে লটকান যাইবেক।

৮ দফা। নীলামে বিক্রয় করণের রীতি পুনশ্চ স্থাপিত করণের আবশ্যকতা হইবেক এমত কোন প্রকারেই গবরনমেণ্টের অনুমান হয় না যদিস্যাৎ ঐ রীতি পুনঃস্থাপন নিতান্তাই আবশ্যক হয় তবে দুই মাস পূর্ব্বে ঐ বিষয়ের এস্তেহার দেওয়া যাইবেক এবং ঐ এস্তেহারে প্রত্যেক রকম নকম যাহা এস্তেহারের তারিখ হইতে দুই মাসের পর নীলামে বিক্রয়ের নিমিত্তে ধরা যাইবেক তাহার ফিশত মোনের নিরিখ দর লিখিতে হইবেক।

৯ দফা। ইহার পূর্ব্বে নীলামে বিক্রীত নমকের প্রতি নমক সম্বন্ধীয় আইন সকল যে রূপে খাটিত তৎতুল্যরূপে এ ইস্তেহারের দ্বারা যে নমক খোষ সওদায় বিক্রয় হইবেক তাহারো প্রতি ঐ সকল আইনের হুকুম খাটিবেক।

১০ দফা। উপরের সরুত সকল সন ১৮৪৪ সালের ৩০ আপ্রিলপর্য্যন্ত প্রচলিত থাকিবেক।

বিমোজিব হুকুম সাহেবান আলিশান বোর্ড পরিমিট ও নমক ও আফিম ইতি সন ১৮৪৩ সাল তারিখ ৩০ আপ্রিল।

এচ টরেন্স। সেক্রেটারী।

---

OPIUM. আফিম।

---

ফোর্ট উলিয়ম আফিম দফ্তর সন ১৮৪৩ সাল তারিখ ৩১ মে মোতাবকে সন ১২৫০ সাল তারিখ ১৮ জ্যৈষ্ঠ।

এস্তেহার দেওয়া যাইতেছে যে সন ১৮৪৩ সাল তারিখ ২৬ জুন মোতাবকে বাঙ্গলা সন ১২৫০ সাল তারিখ

১৩ আষাঢ় সোমবার পূর্ব্বাহ্নে দিবা এগার ঘন্টার সময় মোকাম কলিকাতার এক্সচেঞ্জ ঘরে নীচের লিখিত মেকদার সন ১৮৪১। ৪২ সালের পয়দায়শী আফিম সমুদ্রপথে রপ্তানি জন্য নীলামে পশ্চাৎ লিখিত শরতে বিক্রয় হইবেক।

| | |
|---|---|
| বেহারের পয়দায়শী আফিম … … … … … | —১৭৩৫ |
| বানারসের পয়দায়শী আফিম … … … … … | —১৩৬৯ |
| জুমুলা সিন্দুক … … … … … … … … | ৩১০৪ |

নীলামের শরত।

১ দফা। পূর্ব্বোক্ত আফিম সকল সমুদ্রপথে রপ্তানি জন্য বিক্রয় করা যাইবেক এবং এইরূপে রপ্তানির মাল ভিন্ন অন্য কোন বাবতে সর্টিফিকেট দেওয়া যাইবেক না।

২ দফা। ফি সিন্দুক আফিম ন্যূনসংখ্যা কোং ৪০০৲ টাকা দরে নীলামে ধরা যাইবেক তাহার উপর যে ব্যক্তি সর্ব্বাপেক্ষা অধিক মূল্য দিতে চাহিবেক তাহাকে বিক্রয় করা যাইবেক।

৩ দফা। যদি ঐ দিবসের নীলামে সমুদয় ৩১০৪ সিন্দুক আফিম বিক্রয় না হয় তবে পরিমিট নেমক ও আফিম বোর্ডের সাহেবান আলিসানের এক্তিয়ার রহিল যে যে সকল লাটহায় বাকি থাকিবেক তাহা তাহার পর আগামী নীলামে বিক্রয়ার্থে অর্পণ করিবেন।

৪ দফা। ঐ আফিমের ফিলাট ৫ পাঁচ সিন্দুকে হইবেক।

৫ দফা। ঐ নীলামে আফিম খরিদ করণের সময় নীলাম ঘরের ভিতর ও খরিদারের নামে লাট রেজষ্টরি হওনের পূর্ব্বে ফি লাট ১০০০৲ টাকার অর্থাৎ ফি সিন্দুক ২০০৲ টাকার হিসাবে আমানত পেশগী বাবতে দর্শনি প্রামিস্বরি লোট অর্থাৎ তমসুক লিখিয়া দিতে হইবেক আর আগামী ৩০ জুন শুক্রবার সন ১৮৪৩ সাল বেলা দুই প্রহর চারি ঘন্টার পূর্ব্বে বোর্ডের দপ্তর খানায় আসিয়া সবট্রেজরর সাহেবের রসিদ অথবা কোম্পানির কাগজ এওজদিয়া পূর্ব্বোক্ত দর্শনি প্রামিস্বরি লোট সকল খালাস করিতে হইবেক কিন্তু নিরূপিত সময়মধ্যে যদি খালাস না করে তবে যে সকল লাট হায়ের আমানত পেশগী হিসাবের টাকা সবট্রেজরর সাহেবের রসীদ অথবা কোম্পানির কাগজ দাখিল না হইবেক তাহা বোর্ডের সাহেবান যে সময় ও নিয়ম স্থির করিবেন সেই সময়ে সেই নিয়মানুসারে ছানি নীলামে বিক্রয় হইবেক তাহাতে যে নোকসান ও খরচখরচা পড়িবেক তাহা পূর্ব্বোক্তমতে যাহারদিগের আমানত পেশগী দাখিলকরিতে ত্রুটি হইবেক তাহারদিগকে দিতে হইবেক ও মুনফা যদ্যপি হয় তাহা কোম্পানি বাহাদুরের সরকারে জব্দ হইবেক।

৬ দফা। ঐ নীলামের দিবস পূর্ব্বোক্ত শরতমতে যে সকল প্রামিস্বরি নোট লওয়া যাইবেক তাহা যদি আগামি পূর্ব্বোক্ত সন ১৮৪৩ সালের ৩০ জুন তারিখে খালাস না হয় তবে ঐ সকল নোট কোম্পানির তরফ উকীলের স্থানে দেওয়া যাইবেক তাহাকে যেমত উচিত বোধ হইবেক সেই মত তিনি ঐ নোটের বাবৎ টাকা আদায় করিবেন।

৭ দফা। যে আফিমের বাবৎ আমানৎ পেশগী টাকা ৩০ জুন দিবা দুই প্রহর চারি ঘন্টার পূর্ব্বে দাখিল না হইবেক তাহার হিসাব সবট্রেজরর সাহেবের রসিদ অথবা কোম্পানির কাগজ পশ্চাৎ লওয়া যাইবেক না।

৮ দফা। যে সকল আফিম বিক্রয়ার্থে এক্ষণে এস্তেহার দেওয়া যাইতেছে তাহার কিম্মতের বেবাক টাকা নীলামের তারিখঅবধি এক মাহার মধ্যে দাখিল করিতে হইবেক অর্থাৎ সন ১৮৪৩ সালের ২৬ জুলাই বুধবার দিবা দুই প্রহর চারি ঘন্টার পর উক্ত কিম্মতের বাবৎ ট্রেজরির রসিদ আর লওয়া যাইবেক না ও যে আফিমের কিম্মত পূর্ব্ব লিখিত মেয়াদের দিবস কিম্বা মেয়াদের পূর্ব্ব দাখিল হইয়া হিসাব রফা না হইবেক তাহার ঐ পূর্ব্বোক্ত ফি লাট ১০০০৲ টাকার হিসাবে অথবা ফি সিন্দুক ২০০৲ টাকার হিসাবে যে আমানৎ পেশগীর নগদ টাকা অথবা কোন রকম কোম্পানির কাগজ যাহা আমানতের হিসাবে দাখিল হইয়া থাকিবেক তাহা সরকারে জব্দ হইবেক পরে বোর্ড পরমিট নমক ও আফিমের সাহেবান আলিসানের দ্বারা যে তারিখে যে প্রকার নীলাম করা উচিত বিবেচনা হইবেক সেই দিবস সেই প্রকার ঐ আফিম সরকার বাহাদুরের নিজ হিসাবে বিক্রয় হইবেক।

৯ দফা। যে সকল খরিদারান পূর্ব্বোক্তমতে বেবাক টাকা দাখিল করিয়া আফিমের সর্টিফিকেট অর্থাৎ আফিম বাহির করিবার হুকুম লইবেক তাহারদিগের এক্তিয়ার রহিল যে আপন খরিদা আফিমের প্রত্যেক সর্টিফিকেটের মধ্যে কত লাট আফিম দরজ করিতে চাহে তাহা বিশেষ করিয়া জানায় কারণ ইহা স্পষ্টরূপে জানা কর্ত্তব্য যে পূর্ব্বোক্ত মতে যে সকল সর্টিফিকেট একবার লইয়া যাইবেক তাহাতেই চূড়ান্ত হইবেক এবং ঐ সর্টিফিকেটের পরিবর্ত্তে পশ্চাৎ অন্য কোন সর্টিফিকেট অথবা হুকুম যাহাতে এক এক লাট করিয়া খালাস হইতে পারে অথবা প্রথম যত লাট কিম্বা সিন্দুকের জন্য সার্টিফিকেট দেওয়া যায় তাহা ভিন্ন অন্য কোন প্রকারে কমিবেশি পরিমাণ খালাস হইতে পারে এমত সর্টিফিকেট এওজ দেওয়া যাইবেক না।

১০ দফা। এই এস্তেহারের ৫ দফার লিখিত নিয়মানুসারে আমানতের হিসাবে যেকোন কোম্পানির কাগজ অথবা সবট্রেজরর সাহেবের রসিদ দাখিল করিয়া লইতেহইবেক তাহা কেবল যে সকল খরিদারের নাম সেলবহিতে লেখা থাকে তাহারদিগের নিকটহইতে অথবা তাহারদিগের এজেণ্ট অর্থাৎ মোক্তারের নিকট হইতে লওয়া যাইবেক এবং এইরূপ আমানত পেশগী দাখিলের রসিদ ঐ পূর্ব্বোক্ত খরিদারের নামে হইবেক ও আফিম মজকুর খালাস হইলে পর পূর্ব্বোক্ত কোম্পানির কাগজ তাহারদিগকে অথবা তাহারদিগের বরাতি লোককে ফেরাইয়া দেওয়া যাইবেক।

১১ দফা। শ্রীযুত সাহেবান আলিসান বোর্ডের তরফ যে সাহেব নীলামে সুপ্রেণ্টেণ্ডেণ্ট হইবেন তাঁহার এমত এক্তিয়ার আছে যে তিনি তাঁহার বিবেচনানুসারে কোন ব্যক্তির ডাক অগ্রাহ্যকরেন কিন্তু যদিস্যাৎ তাহারা যত লাট খরিদ করণার্থে ডাকিবেকতাহার ফিলাট ১০০০৲ এক হাজার টাকার হিসাবে অর্থাৎ ফিসিন্দুক ২০০৲ টাকার হিসাবে বাঙ্গালবেঙ্ক নোট কিম্বা সব ট্রেজরর সাহেবের রসিদ অথবা কোম্পানির কাগজ দাখিল করে তবে তাহারদিগের ডাক অগ্রাহ্য করিবেন না।

১২ দফা। নীলাম খরিদারের এমত এক্তিয়ার আছে যে প্রথম যে লাট খরিদ করিবেক সেই লাট নম্বরহইতে যত লাট সেই মোকামের মাল খরিদ করিতে চাহে তাহা তৎক্ষণাৎ প্রকাশ করিয়া কহে এবং তদনুসারে খরিদ করে এমত পহিলা লাটঅবধি ৫০ লাটের অধিক না হয় ও ঐ প্রকার খরিদা লাটহায়ের ফি লাট ১০০০৲ টাকা করিয়া ডিপাজিট অর্থাৎ আমানত পেশগি দিতে হইবেক এবং এই দরে অর্থাৎ প্রথম লাটের দরে বাকি লাট হায়ের কিম্মত ফিসিন্দুক হিসাব করিয়া দাখিল করিতে হইবেক এমতে যদি স্যাৎ এত লাট গরবিক্রী থাকে যাহাতে ঐ ৫০ লাট পূরা হইতে পারে তবে পাইবেক নতুবা পাইবেক না।

১৩ দফা। এই এস্তেহারের লিখিত আফিমের বিক্রীসম্পর্কীয় কিম্বা ঐ আফিমের হিসাব রফার বিষয়ে কোন বিবাদ অথবা গরমিল উপস্থিত হইলে তাহা সুবে বাঙ্গালার সুপ্রেম কোর্ট আদালতের বিচারে নিষ্পন্ন হই-

[গবর্ণমেণ্ট গেজেট ১৮৪৩। ১৩ জুন।]

বেক আর খরিদারেরদিগের মধ্যে কেহ ঐ আদালতের এলাকার অধীন নহে বলিয়া কোন আপত্তি করিলে গ্রাহ্য হইবেক না।

১৪ দফা। নীচের তফশীল মাফিক কাগজাত ও যে আফিম বিক্রয় হইবেক তাহার নমুনা নীলামের দিবস দেখান যাইবেক অথবা তাহার পূর্ব্বে বোর্ড পরমিট নেকম ও আফিমের সেক্রেটারি সাহেবের দপ্তরখানায় অনুসন্ধান করিলে দেখিতে পাওয়া যাইবেক।

১ নং যে আফিমের বিক্রয় কারণ এক্ষণে এস্তেহার হইল তাহার সর্টিফিকেট।

২ নং ঐ আফিম তজবিজের রিপোর্ট।

১৫ দফা। সকলকে জ্ঞাত করা যাইতেছে যে সন ১৮৪১। ৪২ সালের বেহার ও বানারসের আফিম তৈয়ারি কারণ গত সনহায়ের মত এহতিয়াত ও খবরদারি করা গিয়াছে বিশেষতঃ আফিমের লোচস্তঙ্কা নির্ভাঁজ প্রস্তুত করিয়া পাঠাইতে এবং গুটি তৈয়ারি কারণ নিয়মিত পরিমাণ পাতি ব্যবহার করিতে এবং প্রতিগুটিতে সমান ভাগ আফিম রাখিতে সাবধান হওয়া গিয়াছে আফিম মজকুরের বেহার ও বানারসের মোকামি ওজনের হিসাব ও ঐ মোকামের ফি চালানহইতে ছয় সিন্দুক করিয়া কলিকাতায় যে ওজন করা যায় তাহার গড় ওজনের হিসাব বোর্ড পরিমিট নেমক ও আফিমের সেক্রেটারী সাহেবের দপ্তরখানায় তত্ত্ব করিলে দেখিতে পাওয়া যাইবেক।

১৬ দফা। গত দুই সনের পয়দায়শী যে চারি সিন্দুক বেহারের ও বানারসের আফিম রাখাগিয়াছে তাহা নীলামের দিবস খরিদারান লোককে দেখান যাইবেক তদ্দিষ্টে বেপারিয়ান বিবেচনা করিতে পারিবেক যে কি প্রকার নির্ব্বম্লোবস্থায় ঐ আফিম রহিয়াছে।

| | | |
|---|---|---|
| জানুআরি মাহার নীলামে | .. | ৩৫ |
| ফিব্রুআরি ... | ... „ ... | ১০ |
| আপ্রেল | ... ... „ ... | ৬৫ |
| মে .. | .. .. „ .. | ৪০ |
| জুন .. | .. .. „ .. | ১৫০ |
| সিন্দুক | | ৩০০ |

১৭ দফা। ইঙ্গরেজ ও ফরাশীস উভয়ের ১৮১৫ সালের ৭ মার্চ তারিখের একরারনামার ৬ দফা বিমোজিব ফরাসের হাকিমানকে ৩০০ সিন্দুক আফিম দেয় তাহা হাশীয়ার লিখিত দফানুসারে লওনার্থে তাঁহারা দরখাস্ত করিয়াছেন তদর্থে এস্তেহার দেওয়া যাইতেছে যে যদ্যপি নিয়মিত মেয়াদ মধ্যে অর্থাৎ নীলামের দিবসঅবধি ১ এক মাহার মধ্যে ঐ আফিমের তাবৎ অথবা তাহার মধ্যে কতক আফিম খালাস না করেন তবে সেই আফিম কিম্বা যে পরিমাণ আফিম গরখালাসী থাকিবেক তাহা হয় কিস্মত আদায়ের মেয়াদ গতে যে নীলাম উপস্থিত হইবেক সেই নীলামে অথবা এক স্বতন্ত্র নীলামে বিক্রয় করা যাইবেক।

বিমোজিব হুকুম সাহেবান আলিশান বোর্ড পরমিট নেমক ও আফিম ইতি। এচ টরেন্স। সেক্রেটারী।

---

## SALES OF LAND. জমীদারী নীলাম।

---

ইস্তাহারনামা কাছারী কালেক্টরী জেলা মুরশিদাবাদ এই যে

জেলা রাজসাহির শ্রীযুত জজ সাহেবের ডিক্রীর টাকা মোকাম বোওয়ালিয়ার কুঠীর রিসিডেন্ট সাহেবের তরফ সরকার বাহাদুরের উকীল জগবন্ধু রায় বাদির পাওনা গিরিধারী দাস ও আমিরচন্দ্র সেন ও কৃষ্ণকিশোর মজুমদার ও মৃত রামশংঙ্কর দাসমণ্ডলের বনিতা দুর্গামণী দাস্যা মাদরে কুকুরা ও মেকুরা নাবালাগন প্রতিবাদিগণের দেনা আদায় কারণ চতুর্দ্দশ বিভাগের শ্রীযুত রিবনু কমিস্যনর বাহাদুরের চলিত সনের ২৩ মে তারিখের চিঠী ও শহর মুরশিদাবাদের শ্রীযুত জজ সাহেবের ঐ মাসের ১৬ তারিখের রুবকারীর আজ্ঞামত প্রতিবাদিগণের মধ্যে কৃষ্ণকিশোর মজুমদারের নীচের লিখিত সম্পত্তি সন ১৭৯৩ সালের ৪৫ আইন ও সন ১৭৯৬ সালের ১২ আইনের মর্ম্মানুজায়ি সন ১৮৪৩ সালের ১৩ জুলাই মোতাবক সন ১২৫০ সালের ৩০ আষাঢ় রোজ বৃহস্পতিবার নীলাম হওনের ইস্তাহার দেওয়া যাইতেছে যদি দেনদারান এই ইস্তাহারের লিখিত সমুদয় টাকা নীলামের তারিখে দ্বিতীয় প্রহর দিবস পর্য্যন্ত ডাক আরম্ভ হওয়ার পূর্ব্বে দাখিল না করে তবে ঐ তারিখে দ্বিতী প্রহর দিবস বাজিবার সময় এই জেলার কালেক্টরীর কাছারী মোকাম বহরমপুরাতে নীলাম হইবেক যেকেহ খরিদের বাসনা রাখহ ঐ তারিখে ডাক আরম্ভ হওয়ার পূর্ব্ব ফিশত ১৫ টাকা হিসাবে ফিস সমেত হাজীর হইয়া আইনমত খরিদ করহ এ বিষয় সকলের জ্ঞাত কারণ ইস্তেহার দেওয়াগেল ইতি সন ১৮৪৩ সাল তারিখ ৫ জুন মোতাবক সন ১২৫০ সাল তারিখ ২৩ জ্যৈষ্ঠ।

| নম্বর লাট | নম্বর রেজিষ্টরি | নাম মহাল | নাম তালুকদার | সদর জমা শালিয়ানা | তায়দাদ রকম যাহা নীলাম হইবেক | তাইন ডিক্রীর টাকা | নীলামী মহালের রাজস্বের বাকী যাহা খরিদারকে দিতে হইবেক | কৈং |
|---|---|---|---|---|---|---|---|---|
| ১ | ৭৩ | কীং পরগনে বেদরাবাদ | কৃষ্ণকল্যাণ মজুমদার | ১৫৪।৪ | শহর মুরশিদাবাদের শ্রীযুত জজ সাহেবের সন ১৮৪৩ সালের ১৬ মে তারিখে রুবকারির আজ্ঞা মত এই মহালের মধ্যে কৃষ্ণকিশোর মজুমদারের হকীয়ৎ নীলাম হইবেক। | উক্ত রুবকারী অনুজায়ি ৫৩৪২৶১০ আর ঐ টাকার সুদ ইস্তক সন ১৮৩৭ সালের ১ ডিসেম্বর লাং সন ১৮৪৩ সালের ১২ জুলাই মুদ্দৎ ৫। ৭। ১২ রোজের কাত ৩৫৮৪॥৴৬ ——— ৮৯২৬৸৪ | ৬৶৪ | |

সদর বোর্ডের সন ১৮৪১ সালের ২০ সেপ্টেম্বর তারিখের ২৫ নম্বরের সরকুলর চিঠীর আজ্ঞানুজায়ি বিজ্ঞাপন করা যায় যে উক্ত ভূমির সাবেক মালিকের উপর যে সকল দায় আছে তাহা খরিদারকে অর্শিবেক এবং মহালের পর সরকারের যে দাওয়া থাকে ঐ নীলামের দ্বারা কিছু লোপ হইবেক না ইতি।

*Moorshedabad Collectorate 5th June, 1843.* W. J. H. MONEY, *Collector.*

---

ইস্তাহারনামা কাছারী কালেক্টরী জেলা মুরশিদাবাদ এই যে

গোপালচান্দ ওগয়রহের তালুক মিত্রপুরা দিঘিলনগর শহর মুরশিদাবাদের মাজিষ্ট্রেট সাহেবের হুকুমানুযায়ি এই কালেক্টরীহইতে ক্রোক হইয়া পুনরায় প্রশংসিত সাহেবের হুকুম মুরত ক্রোক বরখাস্ত হইয়াছে কিন্তু সন ১২৪৯ সালের বকেয়া বাকী থাকাপ্রযুক্ত ঐ সনের ইস্তক কীস্তি পৌষ লাগাএদ সন ১২৫০ সালের কীস্তি জ্যৈষ্ঠের সরকারের রাজস্বের বাকী আদায় জন্য উক্ত মহাল বিমজিম নীচের তপশীল সন ১৮৪১ ইঙ্গরেজীর ১২ আইনের ৮ ধারার মর্ম্মানুযায়ি সন ১৮৪৩ ইঙ্গরেজীর ২৮ জুন মোতাবেক সন ১২৫০ সালের ১৫ আষাঢ় নীলামের ইস্তাহার দেওয়া যাইতেছে যে যদ্যপি তালুকদারসকল নীলামের পূর্ব্ব দিবস সূর্য্যাস্তপর্য্যন্ত ইস্তাহারের লিখিত বেবাক বাকী দাখিল না করে তবে উক্ত নীলামের দিবস টাকা দিলেও গ্রহণ না করিয়া মহাল নীলাম হইবেক যে কেহ খরিদের বাসনা রাখহ নীলামের দিবস নীলামের ডাক আরম্ভ হওয়ার পূর্ব্ব ফি শত ২৫৲ টাকা হিসাবে ফিসের টাকা সম্বলিত হাজির হইয়া আইনমত খরিদ করহ এ বিষয় সকলের জ্ঞাত কারণ ইস্তাহার দেওয়া গেল ইতি। সন ১৮৪৩ ইঙ্গরেজী তারিখ ১ জুন মোতাবেক সন ১২৫০ সাল তাং ১৯ জ্যৈষ্ঠ।

| নম্বর লাট | নম্বর রেজিষ্টরী | নাম মহাল | নাম তালুকদারান | জমা সালিয়ানা সদর যাং থা নাদারো | তায়দাদ রকম যাহা বিক্রী হইবেক | বাকী মালগুজারী ইং পৌষ সন ১২৪৯। লাং জ্যৈষ্ঠ সন ১২৫০ সাল। | কৈং |
|---|---|---|---|---|---|---|---|
| ১ | ২১১৩ | তরফ মিত্র পুরা দিঘীল নগর | গোপালচান্দ ওগয়রহ | ১৮১৮৸৶৪ | মুছলম মহাল | ২৩৭।/৪ | |

*Moorshedabad Collectorate, 1st June, 1843.* W. J. H. MONEY, *Collector.*

---

ইস্তাহারনামা কাছারী কালেক্টরী জেলা মুরশিদাবাদ এই যে

সন ১৮৪১ ইঙ্গরেজীর ১২ দ্বাদশ আইনের তৃতীয় ও ষষ্ঠ ধারার মর্ম্মানুযায়ি এ জেলার সংক্রান্ত ৫০ পঞ্চাশ টাকা জমার অধিক মহাল ও জের বাঁটওয়ারা ও মকরক্রী মহালাতের ইস্তক সন ১২৪৯ সালের কীং চৈত্র লাগাএদ সন ১২৫০ সালের কীস্তি জ্যৈষ্ঠের সরকারের রাজস্বের বাকী আদায় জন্য সদর বোর্ডের সাহেবান সন ১৮৪৩ ইঙ্গরেজীর ২৮ জুন মোতাবেক সন ১২৫০ সালের ১৫ আষাঢ় নীলামের দিবস ধার্য্য করিয়াছেন অতএব উক্ত আইনের তিন ধারার মর্ম্মানুযায়ি ইস্তাহার দেওয়া যাইতেছে যে উক্ত মহালাতের তালুকদারসকল নীলামের পূর্ব্ব দিবস সূর্য্যাস্তপর্য্যন্ত আপন২ জিম্মার মালগুজারীর বেবাক বাকী দাখিল না করে তবে উক্ত নীলামের দিবস বাকীদারান টাকা দিলে ও গ্রহণ না করিয়া মহালাত নীলাম হইবেক যে কেহ খরিদের বাসনা রাখহ নীলামের দিবস নীলামের ডাক আরম্ভ হওয়ার পূর্ব্ব ফি শত ২৫৲ টাকা হিসাবে ফিসের টাকা সম্বলিত হাজির হইয়া আইনমত খরিদ করহ এ বিষয় সকলের জ্ঞাত কারণ ইস্তাহার দেওয়া গেল ইতি। সন ১৮৪৩ ইং তারিখ ১ জুন মোতাবেক সন ১২৫০ সাল তাং ১৯ জ্যৈষ্ঠ।

*Moorshedabad Collectorate, 1st June, 1843.* W. J. H. MONEY, *Collector.*

---

ইস্তাহারনামা কাছারী কালেটক্‌রী জেলা মুরশিদাবাদ এই যে সন ১৮৪১ ইঙ্গরেজীর ১২ দ্বাদশ আইনের ৮ অষ্টম ধারার মর্ম্মানুসারে গৌরসুন্দর রায়ের তাহুত তরফ রামনগরের সন ১২৫০ সাল লাগাইদ কীস্তি জ্যৈষ্ঠের মালগুজারির বাকী আদায়কারণ উক্তমহাল নীচের তপশীল মোতাবেক সন ১৮৪৩ ইঙ্গরেজীর তারিখ ২৮ জুন মোতাবেক সন ১২৫০ সাল তারিখ ১৫ আষাঢ় নীলাম হওনের ইস্তাহার জারী হইল যদ্যপি উক্ত বাকিদার নীলামের পূর্ব্ব দিবস সূর্য্যাস্তপর্য্যন্ত ইস্তাহারের লিখিত সমুদয় বাকী টাকা দাখিল না করে তবে ঐ নিলামের নিরুপিত দিবসে বাকী টাকা গ্রহণ না করিয়া এই কালেটক্‌রীর সদর কাছারীতে নীলাম হইবেক যে কেহ খরিদের বাসনা রাখহ ঐ নীলামের তারিখে ফিশত ২৫৲ টাকা হিসাবে ফিসের টাকা সম্বলিত হাজির হইয়া আইন মত খরিদ করহ এবিষয় সকলের জ্ঞাতার্থে ইস্তাহার দেওয়াগেল ইতি সন ১৮৪৩ ইঙ্গরেজী তারিখ ১ জুন মোতাবেক সন ১২৫০ সাল তারিখ ১৯ জ্যৈষ্ঠ।

| নম্বর লাট | নাম মহাল | নাম তাহুদদার | জমা শালিয়ানা সদর | তায়দাদ রকম যাহা বিক্রী হইবেক | বাকী মালগুজারী ইং কীং চৈত্র সন ১২৪৯ লা কীং জ্যৈষ্ঠ সন ১২৫০ | কৈং |
|---|---|---|---|---|---|---|
| ১ | তরফ রামনগর | গৌরসুন্দর রায় | ২৭০৯৸৬ | মুছলম মহাল | ৬০৯।।/ | |

*Moorshedabad Collectorate, 1st June, 1843.* W. J. H. MONEY, *Collector.*

---

ইস্তাহারনামা কাছারী কালেক্টরী জেলা মুরশিদাবাদ এই যে কৃষ্ণসুন্দরী দেব্যার তালুক কীসমত তরফ বংশী বদনপুর জেলা মুরশিদাবাদের আদালত দেওয়ানীর হুকুমানুযায়ি এই কালেক্টরী হইতে ক্রোক হইয়া ঈশ্বরচন্দ্র দাস ক্রোক সাজওয়ালের দ্বারা ওয়াসীল তহসীল হইয়া ক্রোক সাজওয়ালের ও জমিদারের ইরশানি টাকা ওয়াসীল বাদে উক্ত মহালের সন ১২৪৯ সালের লাগাএদ কিস্তী চৈত্রের সরকারের রাজস্বের বাকী আদায় জন্য ঐ মহাল বিমজিম নীচের তফসীল সন১৮৪১ ইংরেজীর ১২ আইনের ৮ ধারার মর্ম্মানুযায়ি সন ১৮৪৩ ইংরেজীর ২৮ জুন

মোতাবক সন ১২৫০ সালের ১৫ আষাঢ় নীলামের ইস্তাহার জারী হইল যদ্যপি উক্ত নীলামের পূর্ব্ব দিবস সূর্য্যাস্ত-পর্য্যন্ত বেবাক বাকী দাখিল না হয় তবে উক্ত নীলামের দিবস টাকা দিলেও গ্রহণ না করিয়া উক্ত মহাল নীলাম হইবেক যে কেহ খরিদের বাঞ্ছা রাখহ নীলামের দিবস নীলামের ডাক আরম্ভ হওয়ার পূর্ব্ব ফিশত ২৫৲টাকা হিসাবে ফিসের টাকা সম্বলিত হাজির হইয়া আইনমত খরিদ করহ এ বিষয় সকলের জ্ঞাত কারণ ইস্তাহার দেওয়া গেল ইতি সন ১৮৪৩ ইংরেজী তারিখ ১ জুন মোতাবক সন ১২৫০ তারিখ ১৯ জ্যৈষ্ঠ।

| নম্বর লাট | নম্বর রেজিষ্টরী | নাম মহাল | নাম তালুকদারু | জমা শালিয়ানা সদর | তায়দাদ রকম যাহা বিক্রী হইবেক | বাকী মালগুজারী ইং পৌষ লাং চৈত্র সন ১২৪৯ | কৈং |
|---|---|---|---|---|---|---|---|
| ১ | ১৮৮৪ | কীং তরফ বংশীবদন পুর | কৃষ্ণসুন্দরী দেব্যা | ৭৯৫৷/৫ | মুছল্লম মহাল | ২৮৬॥৭ | |

*Moorshedabad Collectorate, 1st June, 1843.* W. J. H. MONEY, *Collector.*

---

ইস্তাহারনামা কাছারী কালেক্টরী জেলা মুরশিদাবাদ এই যে

কীসমত শিবরাম বাটীর মাজুল জমিদার শ্রীদিগম্বর ঘোষ এককেতা দরখাস্ত এই প্রার্থনায় দাখিল করিলেক যে কীসমত মজকুরা যাহার সদর জমা ৪১ ॥/৮ পাই ভবানী ঘোষের নামে তালুক লেখা যাইত শন ১২৪৭ সালের সরকারের রাজস্ব বাকীর কারণ নীলাম হওয়াতে দেয়াপড়া নিবাসী ঠাকুরদাস ঘোষ মবলগে ৩০৫ টাকা মূল্যে খরিদ করিয়া মূল্যের টাকা বেবাক দাখিল করিলে পর সরকারের বাকী বাদে মবলগে ৩০১৶১১ পাই তহবিলে মৌজুদ আছে অতএব মবলগ মজকুর মজহরকে দেওয়ান যায় মতে ইস্তাহার দেওয়া যাইতেছে যে দেওয়ায় মজহর উক্ত পণফাজিলের অন্য যে কেহ দাবিদার থাকহ, ১৫ রোজ মধ্যে হাজির হইয়া মায়সাবুদ দরখাস্ত করহ নচেৎ মেয়াদ গতে উচিত হুকুম হইবেক এ বিষয় সর্ব্ব সাধারণের জ্ঞাত কারণ ইস্তাহার দেওয়া গেল। ইতি শন ১৮৪৩ সাল তারিখ ২৫ মেই।

*Moorshedabad Collectorate, 25th May, 1843.* W. J. H. MONEY, *Collector.*

---

ইস্তাহারনামা কাছারী কালেক্টরী জেলা মুরশিদাবাদ এই যে

জেলা বীরভূমির সংক্রান্ত দুনাবহরা সাকিনের তারামণি দাস্যা ও দিগম্বরী দাস্যা এক কিতা দরখাস্ত এই প্রার্থনায় গুজরাইলেক যে উহাদিগের জমিদারী কিসমত শিবরাম বাটী যাহা হাড়ো ঘোষের নামে তালুক লেখা-যাইত উক্ত তাহদ মধ্যে বিশ্বেশ্বর ঘোষ ও গোলোকনাথ ঘোষ প্রভৃতির রকম ॥৬ গণ্ডা ও মজহরারদিগের স্বামি মৃত সর্ব্বানন্দ ঘোষ ও তস্য ভ্রাতুষ্পুত্র জগবন্ধু ঘোষ ওগয়রহের হিস্যা ।৶১৪ গণ্ডা ঐ ।৶১৪ রকম মধ্যে মজহরাদিগের স্বামির নিজ রকম ৶১১। উক্ত তালুক সরকারের বাকীর জন্য সন ১৮৪১ সালের ৩ আগষ্ট তারিখে মবলগে ১২৫৫ টাকা মূল্যে নীলাম হওয়াতে সরকারের বাকী বাদে ১১৮৩।৶ আনা মজুদ আছে অতএব ইহারদিগের রকম ৶১১। ক্রান্তির পণফাজিল মবলগে ১৮৯৷৩ টাকা দেওয়ান যায় মতে ইস্তাহার দেওয়া যাইতেছে যে মজহরাদিগের প্রাপ্য রকম মজহরার পণাধিক্যের অন্য যে দাবিদার থাকে ১৫ রোজ মধ্যে হাজির হইয়া মায় সাবুদ দরখাস্ত করে নচেৎ মেয়াদ গতে উচিত হুকুম হইবেক এ বিষয় সর্ব্ব সাধারণের জ্ঞাত কারণ ইস্তাহার দেওয়া গেল ইতি সন ১৮৪৩ সাল তাং ২৭ মে।

*Moorshedabad Collectorate, 27th May, 1843.* W. J. H. MONEY, *Collector.*

---

ইস্তাহারনামা কাছারী কালেক্টরী জিলা ঢাকা জালালপুর এই যে

সন ১৮৪১ সালের ১২ আইনের ৩ ধারা ও সাহেবান সদর বোর্ডের ঐ সনের ৬ অক্টোবরের বিধি অনুসারে ও গবর্ণমেন্ট গেজেটের সন ১৮৪২ সালের ২২ জানুআরির লিখিত প্রশংসিত সাহেবানের আদেশ মতে সন ১২৪৯ সনের কিস্তি চৈত্র ও সন ১২৫০ সনের কিস্তি বৈশাখ ও জ্যৈষ্ঠের বাকী খাজানা যে সকল মহালাতের আদায় না হয় ঐ সকল মহালাত সন ১৮৪৩ সালের ২৮ জুন মোতাবকে সন ১২৫০ সালের ১৫ আষাঢ় এই জিলার কালেক্টরী কাছারিতে বিক্রী হইবেক ও উক্ত মহালাতের মালগুজারদারাণের উচিত যে আপন জিম্মার বাকী খাজানা ২৭ জুন সূর্য্যাস্তের পূর্ব্বে অথবা তাহার পূর্ব্বে আদায় করে ও যদি বাকীদারান উক্ত নিয়মিত মতে বাকী আদায় না করে তবে ঐ বাকী টাকা না লইয়া বাকীর মহালাত নীলাম করা যাইবেক আর খাজানা না লওয়ার আপত্তি গ্রাহ্য হইবেক না যে কেহ নীলাম খরিদের বাসনা রাখহ ঐ তারিখে হাজির হইয়া খরিদ করহ ইহাতে তাগিদ জানিবা ইতি সন ১৮৪৩ সাল ইং তারিখ ২৪ মে মোং সন ১২৫০ বাং তারিখ ১১ জ্যৈষ্ঠ।

*Dacca Collectorate, 24th May, 1843.* W. J. ALLEN, *Offg. Collector.*

[*Government Gazette, 13th June, 1843.*]

---

শ্রীরামপুরের যন্ত্রালয়ে শ্রীযুত জান কাশমন সাহেবকর্ত্তৃক মুদ্রিত হইল।

Numb. 156. ১৫৬)






# গবর্ণমেণ্ট গেজেট

গবর্ণমেণ্টের আজ্ঞাক্রমে প্রকাশিত।

CALCUTTA, TUESDAY, JUNE 20, 1843.

কলিকাতা মঙ্গলবার ১৮৪৩ সাল ২০ জুন।


## CIRCULAR ORDERS OF THE SUDDER DEWANNY ADAWLUT.

### No. 18.

*To the Civil Judges in the Lower Provinces.*

It having been enacted, by Section 5, Act VI. of 1843, that "decrees passed in the Courts of the Judges or Principal Sudder Ameens in cases of appeal from the decisions of Sudder Ameens or Moonsiffs, shall be executed by the Courts in which the original decisions were passed," and that, "applications for the execution of such decrees, shall be presented to the Court of original jurisdiction," the Courts of Sudder Dewanny Adawlut at Calcutta and Allahabad are pleased to direct that all cases of execution of Decrees of the nature above described, which may now be pending in the Courts of the Judges or Principal Sudder Ameens be immediately transferred to the Courts of first instance, respectively, for prosecution and eventual adjustment.

W. KIRKPATRICK, *Deputy Register.*

Fort William, 26th May, 1843.

### No. 19.

*To the Civil Judges in the Lower Provinces.*

The Court request a report of your sentiments as to the propriety of curtailing the number of days on which the Civil Courts are now closed on account of Hindoo and Mahomedan holidays, a specification of which will be found annexed to the Circular Order, No. 5, of the 24th March last. In the event of your being of opinion that a reduction ought to be made, you will be pleased to state which of the holidays might be expunged from the list; and what number of days should be allowed for the Dusserah and Mohurrum respectively.

W. KIRKPATRICK, *Deputy Register.*

Fort William, 2nd June, 1843.

## সদর দেওয়ানী আদালতের সরকুলের অর্ডর।

### ১৮ নম্বর।

বাঙ্গলাপ্রভৃতি দেশের শ্রীযুত সিবিল জজ সাহেব বরাবরেষু।

১৮৪৩ সালের ৬ আইনের ৫ ধারাতে হুকুম হইয়াছে যে "সদর আমীন অথবা মুনসেফের নিষ্পত্তির উপর আপীল হইলে জজ সাহেব অথবা প্রধান সদর আমীনেরা যে ডিক্রী করেন্ যে২ আদালতে প্রথম ডিক্রী হইয়াছিল সেই২ আদালতের দ্বারা ঐ অপীল আদালতের ডিক্রী জারী হইবেক" এবং "যে আদালতে ঐ মোকদ্দমা প্রথমত উপস্থিত হইয়াছিল তাহাতে ঐ২ ডিক্রী জারী করণের দরখাস্ত দিতে হইবেক।" অতএব কলিকাতা ও আলাহাবাদের সদর দেওয়ানী আদালত হুকুম করিতেছেন যে উপরের উক্ত প্রকার ডিক্রী জারী করণের যে সকল মোকদ্দমা এক্ষণে জজ সাহেব অথবা প্রধান সদর আমীনের আদালতে উপস্থিত থাকে তাহা নির্ব্বাহ ও নিষ্পত্তি হইবার নিমিত্ত যে আদালতে মোকদ্দমা প্রথমতঃ হইয়াছিল সেই আদালতে অগৌণে অর্পণ হয়।

ডবলিউ কর্কপাত্রিক। ডেপুটী রেজিষ্টর।

ফোর্ট উলিয়ম। ১৮৪৩। ২৬ মে।

### ১৯ নম্বর।

বাঙ্গলাপ্রভৃতি দেশের শ্রীযুত সিবিল জজ সাহেব বরাবরেষু।

সদর আদালত হুকুম করিতেছেন যে হিন্দু ও মুসলমানেরদের পরবপ্রযুক্ত দেওয়ানী আদালত যে২ দিবসে বন্দ হয় সেই২ দিবসের সংখ্যা ন্যূন করা উপযুক্ত কি না এই বিষয়ে তোমার অভিপ্রায়ের এক রিপোর্ট লেখ। ঐ পরবের ফিরিস্তি গত ২৪ মার্চ তারিখের ৫ নম্বরী সরকুলর অর্ডরের শেষে লেখা আছে। যদ্যপি তোমার এইমত বোধ হয় যে ঐ সংখ্যা ন্যূন করা বিহিত তবে কি২ পরব ফিরিস্তিহইতে উঠিয়া দেওয়া উচিত এবং দশহরা ও মহরমের নিমিত্ত কত দিবস ছুটী দেওয়া উচিত ইহা তুমি লিখিয়া পাঠাইবা।

ডবলিউ কর্কপাত্রিক। ডেপুটী রেজিষ্টর।

ফোর্ট উলিয়ম। ১৮৪৩। ২ জুন।

JOHN C. MARSHMAN, *Bengalee Translator*

[*Government Gazette, 20th June,* 1843.]

ইস্তাহারনামা কাছারী কালেক্টরী জেলা মুরশিদাবাদ এই যে

শ্রীতিনকড়ি দাস্যা এক কেতা দরখাস্ত এই প্রার্থনায় যে কীং রামচন্দ্রপুর মৌজে কড়িবা ডিয়া যাহার সদর জমা ২৪৫৸/১০ পাই বৈদ্যনাথ মজুমদার ও লছমনদাস বসুর নামে তালুক লেখা যায় তাহার মধ্যে উক্ত মজুমদার ওগয়রহের হিস্যা রকম ৸৶ আনা বাকী রমক ৶ আনা তাহার সদর জমা ৩০॥৶৮৸ টাকা দাস মজকুরের হক উক্ত দাস ফৌত পরে তাহার বনিতা রাধা বিবি ও কালিদাস বাবুর বনিতা রতন বিবি উক্ত ৶ আনা রমক বর্ত্তমান সনের ৩ আষাঢ় তারিখে ১২৫০৲ টাকা মূল্যে মজহরের নিকট বিক্রী করিয়া রীতিমত কওয়ালা লিখিয়া দিয়া মফস্বলে দখল দেওয়াইয়াছে অতএব লছমন দাসের নাম খারিজ করিয়া মজহরের নাম জারী করা যায় মতে ইস্তাহার দেওয়া যাইতেছে যে সেওয়ায় মজহর রকম মজকুরার অন্য যে কেহ ওয়ারিস ও দাবিদার থাকহ ১৫ রোজ মধ্যে হাজির হইয়া মায় সাবুদ দরখাস্ত করহ নচেৎ মেয়াদ গতে উচিত হুকুম হইবেক এবিষয় সর্ব্ব সাধারণের জ্ঞাত কারণ ইস্তাহার দওয়া গেল ইতি সন ১৮৪৩ সাল তারিখ ৪ জুলাই।

*Moorshedabad Collectorate, 4th July*, 1843. W. J. H. MONEY, *Collector*.

---

ইস্তাহারনামা কাছারী কালেক্টরী জেলা মুরশিদাবাদ এই যে

বুধাইপাড়া সাকীনের শ্রীমুক্তকেশী দেব্যা এক কেতা দরখাস্ত এই প্রার্থনায় গুজরাইলেক যে কীসমত শিবরাম বাটী যাহার সদর জমা ৭৫।৶০ টাকা উহার স্বামী ঈশানচন্দ্র সান্ন্যাল খরিদ করিয়া দখিলকার ছিল সে ব্যক্তি ফৌত হওয়ার পর মহাল মজকুরা সন ১২৪৯ সালের মাহ চৈত্রে নীলাম হইয়া মবলগে ৬৬৫৲ টাকা তহবিলে আমানত হয় অতএব সরকারের রাজস্ব বাকীবাদে বক্রী পণ ফাজিলের টাকা মজহরাকে দেওয়ান যায় মতে ইস্তাহার দেওয়া যাইতেছে যে সেওয়ায় মজহরা উক্ত মহালের পণফাজিলের অন্য যে কেহ দাবিদার থাকহ ১৫ রোজ মধ্যে হাজির হইয়া মায় সাবুদ দরখাস্ত করহ নচেৎ মেয়াদ গতে উচিত হুকুম হইবেক এ বিষয় সর্ব্ব সাধারণের জ্ঞাত কারণ ইস্তাহার দেওয়া গেল ইতি সন ১৮৪৩। তারিখ ৬ জুলাই।

*Moorshedabad Collectorate, 6th July*, 1843. W. J. H. MONEY, *Collector*.

---

ইস্তাহারনামা কাছারী কালেক্টরী জেলা মুরশিদাবাদ এই যে

হুদা ইকুড়ির সংক্রান্ত হুদা দুর্গাপুরের অন্তঃপাতি তরফ ছলামপুরের জুজ আমীন রাজেন্দ্রনারায়ণ চক্রবর্ত্তী জমীদারানের শৈথিল্যতাক্রমে বসিয়া থাকে তাহার দরমাহা এই কালেক্টরীর বর্ত্তমান সনের ১ জুলাই তারিখের হুকুমানুযায়ি আদায় করা আবশ্যক হইয়া সন ১৮১৪ সালের ১৯ আইনের ৪ ধারার ৩ প্রকরণ ও সন ১৮৪১ সালের ১২ আইনের ৮ ধারার মর্ম্মানুযায়ি উক্ত মহালের জমীদার রাণী জড়াওকুঙারের হিস্যা নীচের তফশীলমত সন ১৮৪৩ সালের ১ আগষ্ট মোতাবক সন ১২৫০ সালের ১৭ শ্রাবণ নীলাম হওনের ইস্তাহার দেওয়া যাইতেছে যদি ঐ রাণী এই ইস্তাহারের লিখিত সমুদয় টাকা নীলামের পূর্ব্ব দিবস সূর্য্যাস্তপর্য্যন্ত দাখিল না করে তবে ঐ নীলামের নিরূপিত দিবসে টাকা দিলে তাহা গ্রহণ না হইয়া এই কালেক্টরীর কাছারীতে নীলাম হইবেক যে কেহ খরিদের বাসনা রাখহ আপন২ ডাক সংখ্যার ফিশত ২৫৲ টাকা হিসাবে ফিসসমেত হাজীর হইয়া আইনমত খরিদ করহ এবিষয় সকলের জ্ঞাত কারণ ইস্তাহার দেওয়া গেল ইতি সন ১৮৪৩ সাল তারিখ ১২ জুলাই মোতাবক সন ১২৫০ সাল তারিখ ২৯ আষাঢ়।

| নম্বর লাট | নম্বর রেজিষ্টরী | নাম মহাল | নাম জমীদারান | সদর জমা শালিয়ানা মায় থানা দারি | তায়দাদ রকম যাহা নীলাম হইবেক | তাইন তঙ্কা বাবত জুজ আমীনের বসিয়া থাকার বেতন | কৈং |
|---|---|---|---|---|---|---|---|
| ১ | ১৪৩৭ | হুদা ইকুড়ি ওগয়রহ | রাজা কৃষ্ণচন্দ্র বাহাদুর ও গোসাঞী গঙ্গারাম ও কোঙর রামচন্দ্র ও রাণী জড়াও কোঙর | ১০৫৪২৮॥৮ | এই মহালের মধ্যে রাণী জড়াও কোঙরের হিস্যা /৮৶৭৷ তিলের কাত জমা ৯২৭৩৸/৮ পাই নীলাম হইবেক | ১৩৪॥৶ | |

*Moorshedabad Collectorate, 12th July*, 1843. W. J. H. MONEY, *Collector*.

---

ইস্তাহারনামা কাছারি কালেক্টরি জেলা হুগলি এই যে

জ্ঞাত করা যাইতেছে যে সরকারের বাজেয়াপ্তি নীচের লিখিত চর সকল দশ বৎসর মেয়াদে ইজারা বিলি হইবেক যদি কেহ ইজারা লইতে প্রার্থনা রাখহ তবে প্রতি চরের জমার তাইন ও জামিনদারের নাম সাকিন এবং যে বস্তু জামিনীতে আবদ্ধ থাকিবেক তাহার তফসীল সম্বলিত খোদ অথবা মোক্তারের দ্বারা এক মাস মধ্যে এই কাছারীতে হাজির হইয়া দরখাস্ত দাখিল করিবা যদি ঐ সকল চরের জমিজমা জানিতে চাহ তাহা এই কাছারীহইতে দরিয়াপ্ত করিবা ইতি সন ১৮৪৩। তাং ১৭ জুন মোং বাঙ্গলা সন ১২৫০ সাল্ তারিখ ৫ আষাঢ়।

| | |
|---|---|
| পং পাটমহাল | চর সুলতানপুর |
| পং মণ্ডলঘাট | চর গুপ্তিপাড়া |
| পং রায়পুর | চর মোতিগাছি |
| পং ঐ | চর শঙ্করপুর |
| পং ঐ | চর কৃষ্ণবাটী |
| পং ঐ | চর সুন্দলপুর |

৬

*Hooghly Collectorate, 17th June* 1843. E. STIRLING, *Collector*.

[গবর্ণমেণ্ট গেজেট। ১৮৪৩। ১৮ জুলাই।]

ইস্তাহারনামা কাছারী কালেক্টরী জেলা বর্দ্ধমান মোকাম বাকুড়া

সন ১৮৪১ সালের ১২ আইনের মর্ম্মানুসারে নীচের লিখিত মহালাতের বাঙ্গলা সন ১২৫০ সালের লাগাদী জ্যৈষ্ঠ মাসের কিস্তির বাকী মালগুজারি টাকা আদায় কারণ প্রবলপ্রতাপান্বিত শ্রীযুত সাহেবান সদর বোর্ডের সন ১৮৪১ সালের ৬ অক্টোবরের সরক্যুলর চিঠির আজ্ঞা প্রমাণ সন ১৮৪৩ সালের ২৮ জুন মোতাবক সন ১২৫০ সালের ১৫ আষাঢ় বুধবারে দিবা দুই প্রহরের পর জেলা বর্দ্ধমান মোং বাকুড়ার কালেক্টরী কাছারীতে প্রকাশরূপে নম্বরওয়ারী শ্রেণীমত নীলামে বিক্রয় হইবেক নীলামের পূর্ব্ব দিবস সূর্য্যাস্তের পূর্ব্ব সরকারী বাকী দাখিল হইবেক তৎপর নীলামের নিরুপিত দিবসে কোনক্রমে বাকী টাকা দাখিল হইবেক না যে কেহ ইস্তাহারী মহালাত খরিদ করিবার বাসনা রাখহ নির্দ্ধারিত দিবসে জেলা বর্দ্ধমান মোকাম বাকুড়ার কালেক্টরী কাছারীতে হাজির হইয়া খরিদ করিবা নীলাম শেষ হইলে পর মূল্যের টাকার চতুর্থাংশ অর্থাৎ সিকি টাকা নগদ কি বাঙ্গাল বেঙ্ক নোট অথবা বেঙ্কের পোষ্টবিল কিম্বা দাঁড়ামত দস্তখৎকরা কোম্পানির প্রোমিস্বরি নোট বায়নাস্বরূপ তৎক্ষণাৎ দাখিল করিতে হইবেক খরিদারকে নীলামের দিবসাবধি ত্রিংশৎ অর্থাৎ ত্রিশ দিবসের মধ্যে সূর্য্যাস্তের পূর্ব্বে অবশিষ্ট মূল্যের টাকা দিতে হইবেক ইতি সন ১৮৪৩ সাল ১ জুন বাঙ্গলা সন ১২৫০ । ১৯ জ্যৈষ্ঠ ।

| নম্বর তৌজি | নাম মহাল | মালিকের নাম | জমা সদর | তায়দাদ রকম যাহা বিক্রী হইবেক | বাকী লাং জ্যৈষ্ঠ সন ১২৫০ সাল ইং লাং জুন |
|---|---|---|---|---|---|
| | | যে সকল মহাল মুদামি বন্দোবস্ত | | | |
| ১১ নং | বারাসত ॥ মৌজা | ৺ জয়গোপাল মিশ্রী ও রামলাল মিশ্রী দিগর | ২৯৮।৶৪ | মুছলম মৌজা | ৪১৸৶৬ |
| ১২ নং | চাতরাকৃষ্ণনগর | কিশোরদাস মহান্ত | ৯৬৮৷৮ | ঐ | ৭৫॥৶৪ |
| ১৩ নং | লহনা | লোকনাথ হাজরা ও রাম ধর্ম্ম হাজরা ও অযোধ্যা নাথ হাজরাদিগর | ৫৫॥৶৪ | ঐ | ১৮॥০ |
| ১৪ নং | বাঙ্গালি চক | কাজী সাএক আলী | ১২৯৲ | ঐ | ১৪৶৭ |
| ১৬ নং | মুড়রা | রাধাকান্ত মহাপাত্র ও গদাধর মহাপাত্র | ১৬৭৶৪ | ঐ | ১৫॥৶ |
| ১৭ নং | পাত্রহাটী তরফ গাঙ্গুড়ি | গঙ্গানারায়ণ গোস্বামি দিগর | ২৩৭৷৶৯ | ঐ | ১৫।৯ |
| ২০ নং | শুরমানগর | রাধাকান্ত চক্রবর্ত্তিদিগর | ৬৫।৶১১ | ঐ | ৬৴ |
| ২২ নং | রাধাবল্লভপুর | ভবানন্দ ঠাকুর দিগর | ১৫৯॥৶৬ | ঐ | ১৪৸৶৬ |
| ২৩ নং | আমরাণী | লক্ষ্মীকান্ত গোস্বামী ও গুরুপ্রসাদ গোস্বামি দিগর | ৫১৮৸৶৯ | ঐ | ৭২।৶৮ |
| ২৪ নং | কষ্ঠা | গুরুপ্রসাদ গোস্বামী ও রাধাবল্লভ গোস্বামী | ৯৪৶৪ | ঐ | ১১৸৶৪ |
| ২৫ নং | ঠাকুরপুর | দামোদর পরিহারি ও রামকৃষ্ণ গুচকারী | ১৫০॥০ | ঐ | ১৪৶৯ |
| ২৬ নং | মাধবপুর | রামকৃষ্ণগুচকারী | ১২৪৷৴২ | ঐ | ১১॥৶ |
| | | ইজারা মহালাত যাহা মেয়াদি বন্দোবস্ত মনকারি হইয়াছে। | | | |
| ১ নং | চাতরা কৃষ্ণনগরের জঙ্গলের আরাজী | কিশোরদাস মহান্ত | ৬০৲ | ইজারা হকিয়ত | ২০৲ |
| ২ নং | পাইকবাসা | বেচারাম ভট্টাচার্য্যদীং | ১৩১৶৮ | ঐ | ১২৲ |
| ৫ নং | যমুনাবাঁধ আগাছ | গুরুদাস হাজরা | ১৬৬৶৭ | ঐ | ১৫৲ |
| ৬ নং | খোন্দমাজুড়িহা | রাজা জয়সিংহ | ১৯৩৫৶৬ | ঐ | ৩৬২৸৶৮ |
| ৭ নং | জামসলা | সৈএদমেহেরআলী | ১৮২৶ | ঐ | ৬০৸০ |
| ৮ নং | জুনসরা | বাবু বীরসিংহ দেও বশদী | ১৮৪৫৸৶১০ | ঐ | ১৭২॥০ |
| ৯ নং | বন্দোনহাটী | রাধাকিশোর বসুদিগর | ৬৪৫৶৪ | ঐ | ৬০৲ |
| ১০ নং | রাধারমণপুর | চন্দ্রনারায়ণ চক্রবর্ত্তিবশদী | ৩০৭৶৫ | ঐ | ২৮॥০ |
| ১১ নং | খিদিরপুর | কোঙার গোপাল সিংহ ও বলদেব সিংহ বশদী | ৯১।৶২ | ঐ | ১৴১ |
| ১৩ নং | কুয়া পাত্রশাএর | অযোধ্যানাথ হাজরা দিগর | ৮০৲ | ঐ | ১৩৸৶৯ |
| ১৮ নং | শ্যামপুর তরফ কাঁকিতোর | অদ্বৈতচন্দ্র ঠাকুর | ৫০॥৯ | ঐ | ১৬॥৴৫ |

*Bancoorah Collectorate, 1st June, 1843.* F. A. E. DALRYMPLE, *Offg. Depy. Collector.*

[*Government Gazette, 18th July,* 1843.]

## SHERIFF'S SALES. । সরিফের নীলাম

বাঙ্গলা দেশের ফোর্ট উলিয়ম রাজধানীর সুপ্রিম কোর্টে একুটি পক্ষে।

উক্ত সুপ্রিম কোর্টের একুটি পক্ষের যে মোকদ্দমাতে কার ঠাকুর কোম্পানির নামে কর্ম্ম নির্ব্বাহক দ্বারকানাথ ঠাকুর ও উলিয়ম প্রিন্সেপ ও হেনেরি বারক্লি হেণ্ডর্সন ও ডনাল্ড মাকলৌড গর্ডন সাহেব ফরিয়াদী এবং শিবচন্দ্র রায় ও কালাচাঁদ রায় ও আশুতোষ দে ও প্রমথনাথ দে ও উমেশচন্দ্র রায় আসামী সেই মোকদ্দমাতে উক্ত সুপ্রিম কোর্টের গত জুন মাসের ২৯ তারিখের হুকুমঅনুসারে কলিকাতার সরিফ সাহেব বর্ত্তমান জুলাই মাসের ২৭ তারিখ বৃহস্পতিবার বেলা ঠিক দুই প্রহরের সময়ে সুপ্রিম কোর্ট ঘরের নীচের বারাণ্ডায় সরিফ সাহেবের দপ্তরখানায় প্রবেশ দ্বারের নিকটে নীচের লিখিত বিষয় নিতান্তই নীলাম করিবেন। .

কলিকাতা নগরের বেণিয়াটোলার শামিল ও তন্মধ্যস্থিত যে এক একতালা ইষ্টক নির্ম্মিত বসত বাটী এবং তাহার সঙ্গে যে এক খণ্ড ও বন্দ ভূমি কমবেশ ॥০ দশ কাটা তাহাতে ও তাহার মধ্যে ও তাহার উপর উক্ত শিবচন্দ্র রায় ও কালাচাঁদ রায়ের যে স্বত্ত্ব ও অধিকার ও সম্পর্ক আছে তাহা নীলাম হইবেক। তাহা এইরূপে চতুঃসীমাবদ্ধ বিশেষতঃ পূর্ব্ব দিগে মহেশ দত্তের বাটী ও ভূমি পশ্চিম দিগে গলি দক্ষিণ দিগে সরকারী রাস্তা উত্তর দিগে জরুল্লা পাটওয়ারের বাটী ও ভূমি।

এবং জিলা নদীয়ার উখড়া পরগনার শান্তিপুরের শামিল ও তন্মধ্যস্থিত যে এক দোতালা ইষ্টক নির্ম্মিত বসত বাটী এবং তাহার সঙ্গে যে এক খণ্ড ও বন্দ ভূমি কমবেশ ১২ বার বিঘা তাহার অর্দ্ধেক অংশে ও ঐ অংশের মধ্যে ও ঐ অংশের উপর উক্ত শিবচন্দ্র রায় ও কালাচাঁদ রায়ের যে স্বত্ত্ব ও অধিকার ও সম্পর্ক আছে তাহা নীলাম হইবেক। তাহা এইরূপে চতুঃসীমাবদ্ধ বিশেষতঃ পশ্চিম দিগে পীতাম্বর চট্টোপাধ্যায় ও রামধন চট্টোপাধ্যায়ের বাটী ও ভূমি পূর্ব্ব দিগে গৌরহরি ঠাকুরের বাটী ও ভূমি দক্ষিণ দিগের এক ভাগে দিগম্বর মুখোপাধ্যায়ের বাটী ও ভূমি অপর ভাগে রামচন্দ্র চক্রবর্ত্তির বাটী ও ভূমি উত্তর দিগে মধুসূদন রায় ও রামরত্ন রায় ওগয়রহের বাটী ও ভূমি।

এবং উক্ত স্থানের শামিল ও তন্মধ্যস্থিত কাটানপুল বাগান নামে যে এক খণ্ড ও বন্দ ভূমি কমবেশ ১০ বিঘা তাহাতে ও তাহার মধ্যে ও তাহার উপর উক্ত শিবচন্দ্র রায় ও কালাচাঁদ রায়ের যে স্বত্ত্ব ও অধিকার ও সম্পর্ক আছে তাহা নীলাম হইবেক। তাহা এইরূপে চতুঃসীমাবদ্ধ বিশেষতঃ পূর্ব্ব দিগে হরপ্রসাদ মুহুরিরের বাটী ও ভূমি উত্তর দিগে চিতুদালাল ও রামমোহন দালালের বাটী ও ভূমি দক্ষিণ দিগে মধুসূদন গোস্বামির বাটী ও ভূমি পশ্চিম দিগে গঙ্গানারায়ণ খাঁ ওগয়রহের বাটী ও ভূমি।

এবং উক্ত জিলা ও পরগনায় শ্যামবাজারের শামিল ও ও তন্মধ্যস্থিত যে এক খণ্ড ও বন্দ লাখেরাজ ভূমি কমবেশ ১২ বার বিঘা এবং তাহাতে যে এক পুকুর ও বৈঠকখানা তাহাতে ও তাহার মধ্যে ও তাহার উপর উক্ত শিবচন্দ্র রায় ও কালাচাঁদ রায়ের যে স্বত্ত্ব ও অধিকার ও সম্পর্ক আছে তাহা নীলাম হইবেক। তাহা এইরূপে চতুঃসীমাবদ্ধ বিশেষতঃ পূর্ব্ব দিগে সরকারী রাস্তা পশ্চিম দিগে ছিরু চট্টোপাধ্যায় ও রাম চট্টোপাধ্যায়ের বাটী ও ভূমি উত্তর দিগে উমেশচন্দ্র রায়ের এক খণ্ড লাখেরাজ ভূমি দক্ষিণ দিগে মাধবচন্দ্র গোস্বামি ওগয়রহের এক খণ্ড লাখেরাজ ভূমি।

সরিফ সাহেবের দপ্তরখানায় অন্বেষণ করিলে নীলামের নিয়ম জানা যাইবেক।

## INSOLVENT COURT. যোত্রহীনেরদের আদালত।

### IN THE COURT FOR THE RELIEF OF INSOLVENT DEBTORS AT CALCUTTA.

NOTICE is hereby given, that by an order of the said Court bearing date the 11th day of the present month of July, the matters of the Petition of DANIEL EDWARD MALLOCH, sued by the name of D. E. MALLOCH, late of Old Boitaconnah Lane, in the Town of Calcutta, and formerly of Ranneymoody Gully, in Calcutta aforesaid; Wine Merchant, Commission Agent and Soda Water Manufacturer, and now a Prisoner confined for debt, in the Common Gaol of Calcutta, seeking the benefit of the Act of the ninth year of the Reign of His late Majesty George the Fourth, entituled "an Act to provide for the Relief of Insolvent Debtors in the East Indies, &c." are appointed to be heard in the said Court, on Saturday, the second day of September next, at the hour of 11 o'clock in the forenoon.

The names of the Creditors of the said DANIEL EDWARD MALLOCH, appear in a Schedule, filed with his said Petition, in the Office of the Chief Clerk of the said Court, to which any Creditor may refer.

JUDGE AND SHAW,
*Attornies for the said Insolvent.*

Calcutta, 11th July, 1843.

[গবর্নমেণ্ট গেজেট ১৮৪৩। ১৮ জুলাই।]

### শহর কলিকাতার দেনা পরিশোধ অক্ষম প্রাণিরদিগের পরিত্রাণের আদালত।

খবর দেওয়া যাইতেছে যে এই আদালতের বর্ত্তমান জুলাই মাহার ১১ তারিখের হুকুমানুসারে শহর কলিকাতার পুরাতন বৈঠকখানা নিবাসী

শ্রীযুত ডানিএল এডওয়ার্ড মাল্লক

যাহার নাম ডি ই মাল্লক লিখিয়া তাহার প্রতি নালিশ হইয়াছে ঐ ব্যক্তি পূর্ব্বে রানীমুদি গলিতে বাস করিতেন যিনি সরাপের সওদাগর ছিলেন কমিস্যন এজেণ্ট ছিলেন ও শোদাওয়াটর তৈয়ার করিতেন ঐ ব্যক্তি এক্ষণে কলিকাতার প্রধান কারাগারে কএদ আছেন ঐ ব্যক্তি আপন পরিত্রাণার্থ জর্জ ফোর্থ নামক গত বাদশাহের নবম বৎসরের যে আইন দেনা পরিশোধ অক্ষম প্রাণিরদিগের নিমিত্তে ভারতবর্ষে হয় ঐ আইনানুসারে উক্ত ব্যক্তির দরখাস্তের বিষয় আগামি সেপ্টেম্বর মাহার ২ তারিখ শনিবার বেলা ১১ এগার ঘণ্টার সময়ে ঐ আদালতে শুননি হইবেক।

উক্ত ডানিএল এডওয়ার্ড মাল্লক সাহেবের যত মহাজন লোক আছে ঐ মহাজনদিগের নাম এক ফর্দ্দে লিখিয়া উহার দরখাস্তের সম্বলিত চিফ ক্লার্কের আফিসে দরপেশ হইয়াছে যদ্যপি কোন মহাজন লোক দেখিতে বাঞ্ছা করেন তবে চিফ ক্লার্কের আফিসে গমন করিলে দেখিতে পাইবেন ইতি।

জজ এণ্ড শা।
ইনসালবেণ্টের উকীল।

তারিখ কলিকাতা। ১১ জুলাই। ১৮৪৩।

In the Matter of the Petition of ARCHIBALD BRYCE, an Insolvent.

NOTICE is hereby given, that by an order of the said Court in the matters of the Petition of ARCHIBALD BRYCE, late of Belnaberry Factory, in the District of Jessore, in the Province of Bengal, Indigo Planter, and now a Prisoner for debt, in the Common Gaol of Calcutta, seeking the benefit of an Act of the ninth year of the Reign of His late Majesty King George the Fourth, entitled an Act to provide for the Relief of Insolvent Debtors in the East Indies, are appointed to be heard in the said Court, on Saturday, the second day of September next.

The names of the Creditors of the said ARCHIBALD BRYCE, now appear in a Schedule, filed with his said Petition in the Office of the Chief Clerk of the said Court, to which any Creditor may refer.

HENDERSON AND THOMAS,
*Attornies for the Insolvent.*

Calcutta, 14th July, 1843.

দেউলিয়া ব্রাইস সাহেবের বিষয়ে

সকলকে খবর দেওয়া যাইতেছে যে ঐ আদালতের হুকুমানুসারে জেলা যশোহরের মধ্যে বেলনাবাড়ী কুঠীর নীলকর

আরচিবল্ড ব্রাইস সাহেব

এক্ষণে শহর কলিকাতার প্রধান কারাগারে বদ্ধ আছেন তাঁহার দরখাস্তের তাৎপর্য্য অর্থাৎ গত রাজার অধিকারের নবম বৎসরের নিয়ম যাহা ভারতবর্ষের সকল অক্ষম দেনাদারের উপকারার্থে হইয়াছে সেই নিয়মানুসারে আপন উদ্ধারের নিমিত্তে প্রার্থনা করেন ঐ দরখাস্ত শ্রবণের নিমিত্তে আগামি শনিবার ২ সেপ্টেম্বর দিবস ঐ আদালতে নির্দ্ধারিত হইয়াছে।

ঐ আরচিবল্ড ব্রাইস সাহেবের

মহাজনদিগের নাম এক ফর্দ্দে নির্দ্দিষ্ট করিয়া তাহার দরখাস্ত সম্বলিত ঐ আদালতের চিফ ক্লার্কের দপ্তরখানায় দাখিল হইয়াছে তাহাতে যে মহাজনের বাঞ্ছা হয় সেই দপ্তরখানায় গিয়া দেখিবেন ইতি।

হেণ্ডেরসন এবং তামস।
ঐ ইনসালবেন্টের উকীল।

কলিকাতা। ১৪ জুলাই ১৮৪৩

---

In the Matter of WILLIAM GILBERT CAMPION, an Insolvent.

NOTICE is hereby given, that by an order of the said Court in the matters of the Petition of WILLIAM GILBERT CAMPION, late of the Town of Calcutta, Attorney at law, and now a Prisoner for debt in the Common Gaol of Calcutta seeking the benefit of an Act of the ninth year of the Reign of His late Majesty King George the Fourth, entitled an Act to provide for the Relief of Insolvent Debtors in the East Indies are appointed to be heard in the said Court on Saturday the second day of September next.

The names of the Creditors of the said WILLIAM GILBERT CAMPION, now appear in a Schedule filed with his said Petition in the office of the Chief Clerk of the said Court, to which any Creditor may refer.

W. G. CAMPION,
*Attorney in person.*

Calcutta, 14th July, 1843.

দেউলিয়া উইলিয়ম গিলবর্ট কাম্পীয়ন সাহেবের বিষয়ে।

সকলকে খবর দেওয়া যাইতেছে যে ঐ আদালতের হুকুমানুসারে শহর কলিকাতার আদালতের উকীল

উইলিয়ম গিলবর্ট কাম্পীয়ন সাহেব

এক্ষণে শহর কলিকাতার কারাগারে বদ্ধ আছেন তাঁহার দরখাস্তের তাৎপর্য্য অর্থাৎ গত রাজার অধিকারের নবম বৎসরের নিয়ম যাহা ভারতবর্ষের সকল অক্ষম দেনাদারের উপকারার্থে হইয়াছে সেই নিয়মানুসারে আপন উদ্ধারের নিমিত্তে প্রার্থনা করেন ঐ দরখাস্ত শ্রবণের নিমিত্তে আগামি ২ সেপ্টেম্বর শনিবার দিবস ঐ আদালতে নির্দ্ধারিত হইয়াছে।

ঐ উইলিয়ম গিলবর্ট কাম্পীয়ন

সাহেবের মহাজনদিগের নাম এক ফর্দ্দে নির্দ্দিষ্ট করিয়া তাহার দরখাস্ত সম্বলিত ঐ আদালতের চিফ ক্লার্কের দপ্তরখানায় দাখিল হইয়াছে তাহাতে যে মহাজনের বাঞ্ছা হয় সেই দপ্তরখানায় গিয়া দেখিবেন ইতি।

ডবলিউ জে কাম্পীয়ন।
খোদ উকীল।

কলিকাতা ১৫ জুলাই। ১৮৪৩।

[*Government Gazette*, 18*th July*, 1843.]

---

শ্রীরামপুরের যন্ত্রালয়ে শ্রীযুত জান কাশমন সাহেবকর্ত্তৃক মুদ্রিত হইল।




# গবর্ণমেন্ট গেজেট

গবর্ণমেণ্টের আজ্ঞাক্রমে প্রকাশিত।

CALCUTTA, TUESDAY, JULY 25, 1843.

কলিকাতা মঙ্গলবার ১৮৪৩ সাল ২৫ জুলাই।


## CIRCULAR ORDERS OF THE SUDDER BOARD OF REVENUE.

No. 7.

*From the Officiating Secretary to the Sudder Board of Revenue to the Commissioner of Revenue for the Division of* ——

With reference to the provisions of Section 8 Act VI. of the present year, I am desired by the Sudder Board of Revenue to annex hereto, for your information and guidance, a copy of a letter No. 97 of this date, addressed to the Commissioner of the Jessore Division.

G. A. C. PLOWDEN, *Offg. Secretary.*

Fort William, the 14th July, 1843.

No. 97.

*From the Officiating Secretary to the Sudder Board of Revenue to the Officiating Commissioner of Revenue for the Division of Jessore.*

In reply to your letter No. 119 of the 19th ultimo relative to the employment of Counsel on the part of Government in suits referred for decision to Moonsiffs under Section 8 Act VI. of the present year; I am directed by the Sudder Board of Revenue to instruct you that the most advisable plan which occurs to them upon a consideration of all circumstances is that you should procure lists of the pleaders in each Moonsiff's Court of each District of your Division and require the Government pleader of the District to certify on his own responsibility the ablest and most respectable pleaders for Government employ and these pleaders should be engaged for suits as they occur through the Agency of the Government pleader of the District. The usual fees will suffice without the addition of a fixed salary as the credit this employment will create will give them additional general practice.

G. A. C. PLOWDEN, *Offg. Secretary.*

Fort William, the 14th July, 1843.

[*Government Gazette, 25th July,* 1843.]

## সদর বোর্ড রেবিনিউর সরক্যুলর অর্ডর।

৭ নম্বর।

অমুক এলাকার রাজস্বের কমিস্যনর সাহেবের প্রতি সদর বোর্ড রেবিনিউর একটিং সেক্রেটারী সাহেবের পত্র।

বর্ত্তমান বৎসরের ৬ আইনের ৮ ধারার বিধির উপলক্ষে যশোহর এলাকার কমিস্যনর সাহেবের নিকটে ৯৭ নম্বরী যে পত্র অদ্য পাঠান গিয়াছে তাহার নকল তোমার বিজ্ঞাপন ও উপদেশের নিমিত্ত সদর বোর্ড রেবিনিউর আজ্ঞাক্রমে তোমার নিকটে পাঠাইতেছি।

জি এ সি প্লৌডন। একটিং সেক্রেটারী।

ফোর্ট উলিয়ম ১৮৪৩। ১৪ জুলাই।

৯৭ নম্বর।

যশোহর এলাকার রাজস্বের কমিস্যনর সাহেবের প্রতি সদর বোর্ড রেবিনিউর একটিং সেক্রেটারী সাহেবের পত্র।

বর্ত্তমান বৎসরের ৬ আইনের ৮ ধারানুসারে যে২ মোকদ্দমা নিষ্পত্তির নিমিত্ত মুনসেফকে অর্পণ হয় তাহাতে সরকারের তরফে উকীল মোকরর করণের বিষয়ে গত মাসের ১৯ তারিখের আপনার ১১৯ নম্বরী পত্রের এই উত্তর সদর বোর্ড রেবিনিউর আজ্ঞাক্রমে তোমাকে দিতেছি। বোর্ডের সাহেবেরা সমুদয় বিষয় বিবেচনা করিয়া এই নিয়ম সর্ব্বাপেক্ষা উপযুক্ত বোধ করেন্ যে তোমার এলাকার প্রত্যেক জিলার প্রত্যেক মুনসেফী আদালতে উকীলের নামের এক ফর্দ্দ আনাইয়া জিলার সরকারী উকীলকে এই হুকুম দেও যে তিনি তাঁহারদের মধ্যে সর্ব্বাপেক্ষা মান্য ও উপযুক্ত ব্যক্তিকে আপন ঝুঁকীতে সরকারের কর্ম্মে নিযুক্ত হইবার নিমিত্ত মনোনীত করেন্ এবং মোকদ্দমা যেমন উপস্থিত হয় তেমনি সেই জিলার সরকারী উকীলের দ্বারা ঐ উকীলেরা সেই মোকদ্দমায় নিযুক্ত হন্। তাঁহারদিগকে কোন নিয়মিত বেতন দিবার আবশ্যক নাই যথারীতি রসুম দিলেই হইবেক যেহেতুক সরকারী কর্ম্মে নিযুক্ত হওনের সম্ভ্রমের দ্বারা তাঁহারদের কর্ম্মের বৃদ্ধি হইবার সম্ভাবনা আছে।

জি এ সি প্লৌডন। একটিং সেক্রেটারী।

ফোর্ট উলিয়ম ১৮৪৩। ১৪ জুলাই।

JOHN C. MARSHMAN, *Bengalee Translator.*

## CIRCULAR ORDERS OF THE SUDDER NIZAMUT ADAWLUT.

No. 13.

*To the Magisterial Authorities in the Lower Provinces, and in the Extra Regulation Provinces.*

Pursuant to the wishes of Government, for the abridgement of the proceedings of the Magistrates and Police Officers in the investigation of Criminal offences, the Court, after communication with the Superintendent of Police, circulate the following rules and forms of Roobakarees for the guidance of Magistrates.

*1st.* In all cases investigated by the Magistrate, no intermediate proceedings of length are to be admitted. In the event of its being necessary to require further investigation by the Police, or the attendance of further evidence, it will be sufficient to pass an order to that effect in as many words, without entering into any detail of the facts of the case.

2d. In cases disposed of by the Magistrate by conviction, a short record of the grounds of conviction, and a clear Statement of the charge are to be entered in the final Roobakaree, together with a list of the Witnesses examined; but it will not be necessary to preface the order with any lengthened details of the facts of the case (all of which may be gathered from the record) or to make abstracts, as is sometimes done, of the reports and proceedings of the Police officers in the Magistrate's Roobakaree of conviction.

3d. In cases of acquittal, it will be enough for the Magistrate to record that, in his judgment the charge has not been proved, and the prisoner consequently acquitted. In heinous cases an addition may be made to the effect that, in the event of other evidence being produced against the person discharged, proper orders will be passed in the matter.

4th. In cases committed to the Sessions, all that is necessary to be recorded is, the charge preferred, a list of the witnesses examined, and the charge on which the prisoner is committed by the Magistrate.

2. Forms of final Roobakarees to be used by the Magisterial Authorities, in cases of conviction, acquittal and commitment are subjoined.

3. The following rules, framed by the Superintendent of Police, are to be communicated by Magistrates to the Police officers for their observance.

1st. In all cases cognizable by the Police the depositions of the informant or plaintiff, or of both, are to be immediately taken at length. The Police Officers being careful, particularly, to enquire from them what they saw themselves—what they learnt from others—who the persons were from whom they learnt it—the prosecutors witnesses—and what evidence each witness is supposed to be capable of

## সদর নিজামৎ আদালতের সরকুলর অর্ডর।

১৩ নম্বর।

বাঙ্গলাপ্রভৃতি দেশের এবং আইনবহির্ভূত প্রদেশের মাজিস্ট্রেটীসম্পর্কীয় কার্য্যকারক বরাবরেষু।

ফৌজদারী অপরাধের তজবীজ ও তহকীক করণেতে মাজিস্ট্রেট সাহেবেরদের এবং পোলীসের কর্ম্মকারকেরদের কার্য্যের লাঘব করণের বিষয়ে গবর্ণমেন্ট ইচ্ছুক হওয়াতে সদর নিজামৎ আদালত পোলীসের সুপরিন্টেণ্ডেণ্ট সাহেবের সঙ্গে পরামর্শ করিয়া মাজিস্ট্রেট সাহেবেরদের উপদেশের নিমিত্ত নীচের লিখিত নিয়ম ও রুবকারীর পাঠ প্রকাশ করিতেছেন।

প্রথম। মাজিস্ট্রেট সাহেব যে সকল মোকদ্দমার তজবীজ করেন্ তাহাতে কোন বড় রুবকারী প্রথমে লিখিতে হইবেক না। যদ্যপি পোলীসের দ্বারা সেই বিষয়ের পুনশ্চ তজবীজ করণের অথবা অধিক সাক্ষিকে হাজির করণের আবশ্যক হয় তবে সেইরূপ কথা এক হুকুমনামাতে লিখিলেই হইবেক এবং মোকদ্দমার কোন বৃত্তান্ত তাহাতে লিখিবার আবশ্যক নাই।

দ্বিতীয়। মাজিস্ট্রেট সাহেবের নিকটে কোন অপরাধ সাবুদ হইলে দোষ সাবুদ হওনের হেতুর সংক্ষেপ বিবরণ এবং নালিশের অতি স্পষ্ট কৈফিয়ৎ সেই মোকদ্দমার শেষ রুবকারীতে লিখিতে হইবেক এবং যে সাক্ষিরদের জোবানবন্দী লওয়া গিয়াছে তাহারদের নাম তাহাতে লিখিতে হইবেক কিন্তু ঐ হুকুমের অগ্রভাগে মোকদ্দমার তাবৎ বেওরা বাহুল্য করিয়া লিখিবার আবশ্যক নাই তাহা সকল ঐ সংক্ষেপ বিবরণের দ্বারা জানা যাইতে পারিবেক এবং মাজিস্ট্রেট সাহেবের দোষ সাবুদের রুবকারীতে পোলীসের আমলারদের রিপোর্ট এবং কার্য্যের বিবরণের খোলাসা যেরূপে কখন২ লেখা গিয়া থাকে সেইরূপে লিখিবার আবশ্যক নাই।

তৃতীয়। যদি অপরাধি ব্যক্তিকে নির্দ্দোষি করা যায় তবে মাজিস্ট্রেট সাহেবের এইমাত্র লিখিবার আবশ্যক যে আমার বিবেচনায় নালিশের প্রমাণ হয় নাই এবং সেইপ্রযুক্ত আসামী নির্দ্দোষী হইল। যদি ভারি অপরাধের মোকদ্দমা হয় তবে মাজিস্ট্রেট সাহেব অধিকন্তু এই কথা লিখিতে পারেন্ যে খালাস হওয়া ব্যক্তির বিরুদ্ধে যদি ইহার পর সাক্ষী উপস্থিত হয় তবে সেই বিষয়ে উপযুক্ত হুকুম দেওয়া যাইবেক।

চতুর্থ। যে২ মোকদ্দমা সেশন আদালতে সোপর্দ্দ হয় সেই২ মোকদ্দমায় কেবল যে নালিশ হইয়াছিল তাহা এবং যে সাক্ষিরদের জোবানবন্দী লওয়া গিয়াছিল তাহারদের ইসমনবিসী এবং যে নালিশক্রমে আসামী মাজিস্ট্রেট সাহেবের দ্বারা সোপর্দ্দ হয় কেবল তাহা লিখিবার আবশ্যক আছে।

২। যে২ মোকদ্দমায় অপরাধির দোষ সাবুদ হয় এবং সে নির্দ্দোষী হয় এবং সোপর্দ্দ হয় সেই২ মোকদ্দমার মাজিস্ট্রেটী কর্ম্মকারক সাহেবেরদের শেষ রুবকারীর পাঠ ইহার পশ্চাৎ দেওয়া গিয়াছে।

৩। পোলীসের সুপরিন্টেণ্ডেণ্ট সাহেব নীচের লিখিত যে বিধি করিয়াছেন তাহা পোলীসের আমলারদের উপদেশের নিমিত্তে মাজিস্ট্রেট সাহেবেরা তাঁহারদিগকে জানাইবেন।

প্রথম। পোলীসের আমলা যে সকল মোকদ্দমার তহকীক করিতে পারেন্ সেই২ মোকদ্দমার সম্বাদদেওনিয়া অথবা ফরিয়াদী কি উভয় ব্যক্তির জোবানবন্দী তৎক্ষণাৎ বিস্তার করিয়া লইতে হইবেক। কিন্তু পোলীসের আমলারা অতি সাবধান হইয়া এই বিষয় তাহারদিগকে বিশেষ জিজ্ঞাসা করিবেন যে স্বচক্ষে কি দেখিল এবং অন্যের স্থানে কি শুনিল এবং কোন্ ব্যক্তির স্থানে তাহা শুনিল এবং ফরিয়াদীর সাক্ষী কে এবং প্রত্যেক

giving. In cases of dacoitee, highway robbery, theft and burglary, the list of property lost must invariably accompany the plaintiff's deposition, and the above papers must be forwarded to the Magistrate immediately on being received.

2d. The *Sooruthalls* required in Sections 14 and 15 Regulation XX. of 1817, or in cases of Dacoitee describing the appearances presented, and the facts brought to light in a primâ facie inquiry, to be sent to the Magistrate, in place of a report, the moment they are drawn up.

3d. Confessions of prisoners to be taken at length. No persons employed about the Thannahs, or Chowkeedars, Dooshads or Chummars or of such other descriptions to be made subscribing witnesses to the same by the Police, under penalty of forfeiture of situation. These must always be respectable men of the place; and such if possible, as can read and write, and they should be required to question the prisoner themselves, whether he has confessed voluntarily to the facts stated.

4th. The depositions of witnesses are not to be detailed in the papers sent to the Magistrate, and the summary of it to be given in the simplest form. For example, in a case of highway robbery with murder :—

Nuzzer Allee, Peer Bux, and Govindram deposed to having witnessed the deed ;—

Doorga, Ewoz Jan, and Ruttun recognize the property ;—

Sheolal and Gooroo Dass witnessed the search of prisoner's house ;—

Sujat Allee and Gungadeen saw prisoners running off with a drawn sword in his hand ;—

Janokia Dosadh Chowkeedar arrested the prisoner, and saw marks of blood on his clothes.

5th. At the bottom of this summary, the Darogah is to enter the names of those witnesses whom he examined, but who professed ignorance, or gave evidence so unimportant as not to require their being sent in.

6th. In sending in the prisoners, at the close of an inquiry, the Darogah to enter his grounds for so doing (without any recapitulation of evidence) in the column for remarks of the Chullan No. 2, of Appendix to Regulation XX. of 1817.

7th. No precise rules can be laid down for the returns to Purwannahs ; but any Police officer, unnecessarily taking up the time of the Magistrate with long reports, will be entered in the minor Register ; and such conduct, if persisted in, will cause dismissal.

8th. The Darogahs are informed that all excuses for delay in preparing, and copying out voluminous reports, being obviated by the above rules, any breach of the Regulation in the detention of arrested persons, or any slowness in the enquiry, will be severely dealt with. They are also to report concisely, but clearly, all important occurrences which may take place within their jurisdic-

[*Government Gazette, 25th July,* 1843.]

জন সাক্ষী কি২ বিষয়ের সাক্ষ্য দিতে পারে। ডাকাইতী এবং রাহাজানী এবং সিঁধমারী ও চুরী হইলে ফরিয়াদীর জোবানবন্দীর সঙ্গে চুরীর মালের তফসীলওয়ারী এক তালিকার ফর্দ্দ দিতে হইবেক এবং ঐ সকল কাগজপত্র পাইবামাত্র মাজিষ্ট্রেট সাহেবের নিকটে পাঠাইতে হইবেক।

দ্বিতীয়। এক রিপোর্ট না পাঠান গিয়া ১৮১৭ সালের ২০ আইনের ১৪ এবং ১৫ ধারায় যে সুরৎহাল লিখিবার হুকুম আছে অথবা ডাকাইতী হইলে যাহা২ দেখা গেল তাহার সুরৎহাল এবং প্রথম তহকীক সময়ে যে সকল বৃত্তান্ত প্রকাশ হইল তাহা লেখা যাইবামাত্র মাজিষ্ট্রেট সাহেবের নিকটে পাঠান যাইবেক।

তৃতীয়। অপরাধিরা যাহা২ কবুল করে তাহা বিস্তারিত করিয়া লিখিয়া লইতে হইবেক। কিন্তু থানাতে নিযুক্ত কোন ব্যক্তি কিম্বা চৌকীদার কি দোসাদ বা চামার কিম্বা সেই প্রকার কোন ব্যক্তিকে পোলীসের আমলারা তাহাতে সাক্ষিস্বরূপ নাম লিখিতে দিবেন না তাহা করিলে তাঁহারা কর্ম্মহইতে তগীর হইবেন। যাহারা লিখিতে পড়িতে পারে অবশ্য এমত মান্য ব্যক্তি সেই স্থানে থাকিবেক এবং তাহারদিগকে ঐ কবুলনামাতে স্বাক্ষর করাইতে হইবেক এবং তাহারদিগকে এই হুকুম দিতে হইবেক যে আসামী স্বেচ্ছাপূর্ব্বক ঐ সকল বিষয় কবুল করিয়াছে কি না ইহা তাহাকে জিজ্ঞাসা করে।

চতুর্থ। মাজিষ্ট্রেট সাহেবেরদের হজুরে যে কাগজ পত্র পাঠান যায় তাহাতে সাক্ষিরদের জোবানবন্দী বিস্তার করিয়া লিখিবার আবশ্যক নাই তাহার এক খোলাসা অতি সহজরূপে লিখিতে হইবেক। যথা যে রাহাজানীতে খুন হইয়াছে এমত মোকদ্দমায় এইরূপ লিখিতে হইবেক।

নজরালী ও পীরবক্স ও গোবিন্দরাম সাক্ষ্য দিল যে আমরা সেই কর্ম্ম দেখিলাম।

দুর্গা এবং এওজ জান ও রতন মাল চিনিল।—

শিবলাল এবং গুরুদাস আসামীর বাটীর তলাশী হইতে দেখিল।—

সুজত আলী এবং গঙ্গাদীন আসামীকে খোলা তলওয়ার হাতে লইয়া পলায়ন করিতে দেখিল।

জানকীয়া দোসাদ চৌকীদার আসামীকে গ্রেপ্তার করিল এবং তাহার কাপড়ে রক্তের দাগ দেখিল।

পঞ্চম। যে সাক্ষিরদের জোবানবন্দী লওয়া গিয়াছিল কিন্তু তাহারা কহিল যে এই বিষয়ের কিছু জানি না অথবা যে সাক্ষিরা এমত অনাবশ্যক সাক্ষ্য দিল যে তাহারদিগকে মাজিষ্ট্রেট সাহেবের নিকটে পাঠাইবার আবশ্যক নাই তাহারদের নাম দারোগা ঐ খোলাসার নিম্ন ভাগে লিখিবেন।

ষষ্ঠ। সুরৎহাল সমাপ্ত হইলে দারোগা আসামীরদিগকে চালান করণসময়ে সাক্ষ্যের বিবরণ পুনর্ব্বার না লিখিয়া চালান করণের হেতু ১৮১৭ সালের ২০ আইনের আপেণ্ডিক্সের ২ নম্বরী চালানের মন্তব্য কথার ঘরে লিখিবেন।

সপ্তম। পরওয়ানার রিটর্ণ পাঠাইবার নিমিত্ত কোন বিশেষ বিধি করা যাইতে পারে না কিন্তু যদি পোলীসের কোন আমলা বড় রিপোর্ট লিখিয়া মাজিষ্ট্রেট সাহেবের কাল হরণ করেন্ তবে তাঁহার নাম ছোট রেজিষ্টরী বহীর মধ্যে লেখা যাইবেক এবং যদি পুনর্ব্বার সেইরূপ কর্ম্ম করেন্ তবে তগীর হইবেন।

অষ্টম। দারোগারদিগকে সম্বাদ দেওয়া যাইতেছে যে বড় রিপোর্ট প্রস্তুত ও নকল করণের দ্বারা বিলম্বের যে ওজর ছিল তাহা উক্ত বিধির দ্বারা খণ্ডন হইয়াছে অতএব তাঁহারা যদি আইন না মানিয়া গ্রেপ্তার হওয়া ব্যক্তিকে অধিক কাল রাখেন্ অথবা তহকীক করিতে বিলম্ব করেন্ তবে তাঁহারদের প্রতি কঠিন ব্যবহার হইবেক। এবং তাঁহারদের এলাকার মধ্যে যে কোন গুরুতর ব্যাপার ঘটে তাহার অতিস্পষ্ট সংক্ষেপ রিপোর্ট

tion, considering that an important part of their duty.

9th. In cases when the Darogah may not think the case sufficiently proved, to warrant the transmission of the accused parties to the Magistrate, he is to send in the *substance* of the evidence of each witness, the Statements of the plaintiff and defendants, the latter taken at length; and a clear Statement (without recapitulating any evidence) of the grounds of his opinion for releasing the accused.

W. KIRKPATRICK, *Deputy Register*.

Fort William, 16th June, 1843.

---

No. 1.

FORM OF PROCEEDING OF CONVICTION.

*Proceeding of the Fouzdary Court of Zillah* ———— *dated* ————

*Present* ———— *Magistrate.*

| A. B. | *Versus* | C. D. |
|---|---|---|
| *Prosecutor.* | | *Defendant.* |

*Charge.* Burglary in the house of the prosecutor and theft of property of the value of 50 Rs.

The prisoner having been arraigned on the above charge, and pleaded not guilty, the following witnesses were examined for the prosecution.

| | |
|---|---|
| E. F.<br>G. H. | Who were present when the prisoner was apprehended in the act of committing the offence. |
| I. J.<br>K. L. | To the fact of the property, found on the prisoner, belonging to the prosecutor. |
| M. N.<br>O. P. | To the prisoner's character. |

The undermentioned witnesses were examined for the defence.

| | |
|---|---|
| Q. R.<br>S. T. | To prove an alibi set up by the prisoner. |
| U. V.<br>W. X. | To the prisoner's character. |

The charge having been proved by the evidence of the witnesses for the prosecution, who were present when the prisoner was apprehended in the act of committing the crime with which he is charged, and to the discovery, on the person of the prisoner, of property belonging to the prosecutor, the value of such property not exceeding 50 Rs.

It is hereby ordered that the prisoner be confined in the criminal Jail of this district for a period of two years from this date, and be kept to hard labour in irons.

---

No. 2.

FORM OF PROCEEDING OF ACQUITTAL.

*Proceeding of the Fouzdaree Court of Zillah* ————, *dated* ———— *Present* ———— *Magistrate.*

| A. B. | *Versus* | C. D. |
|---|---|---|
| *Prosecutor.* | | *Defendant.* |

*Charge.* Burglary in the house of the prosecutor and theft of property of the value of 50 Rs.

E. F. Witnesses examined.

[গবর্ণমেণ্ট গেজেট। ১৮৪৩। ২৫ জুলাই।]

করিবেন এবং সেইরূপ রিপোর্ট করণ তাঁহারা আপনারদের কর্ত্তব্য কর্ম্মের মধ্যে জ্ঞান করিবেন।

নবম। যদ্যপি দারোগা বোধ করেন্ যে নালিশের এইমত প্রমাণ হয় নাই যে অপরাধি ব্যক্তিরদিগকে মাজিষ্ট্রেট সাহেবের নিকটে পাঠান উচিত তবে তিনি প্রত্যেক সাক্ষির জোবানবন্দীর চুম্বক এবং ফরিয়াদীর ও আসামীর কথা এবং সাক্ষ্য পুনরুক্ত না লিখিয়া আসামীকে খালাস করণের কারণের এক অতিস্পষ্ট কৈফিয়ৎ পাঠাইবেন। আসামীরদের কথার সম্পূর্ণ বৃত্তান্ত লিখিতে হইবেক।

ডবলিউ কর্কপাত্রিক। ডেপুটী রেজিষ্টর।

ফোর্ট উলিয়ম। ১৮৪৩। ১৬ জুন

---

১ নম্বর।

দোষী সাবুদের রুবকারীর পাঠ।

অমুক তারিখের অমুক জিলার ফৌজদারী আদালতের রুবকারী।

অমুক মাজিষ্ট্রেট সাহেব উপস্থিত।

| অমুক | | অমুক |
|---|---|---|
| ফরিয়াদী। | | আসামী। |

নালিশ। ফরিয়াদীর ঘরে সিঁধালী করণ এবং তথাহইতে ৫০৲ টাকা মূল্যের মাল চুরী করণ।

উক্ত অপরাধের বিষয়ে আসামীর নামে নালিশ-হওয়াতে সে কহিল যে আমি নির্দ্দোষী তাহাতে ফরিয়াদীর তরফে নীচের লিখিত সাক্ষিরদের জোবানবন্দী লওয়া গেল।

| | |
|---|---|
| অমুক<br>অমুক | চুরী করিতে২ আসামীর গ্রেস্তার হওন সময়ে উপস্থিত ছিল। |
| অমুক<br>অমুক | আসামীর নিকটে যে মাল পাওয়া গেল তাহা ফরিয়াদীর ইহা নিশ্চয় কহিল। |
| অমুক<br>অমুক | আসামীর আচার ব্যবহারের বিষয়ে সাক্ষ্য দিল। |

আসামীর তরফে নীচের লিখিত সাক্ষিরদের জোবানবন্দী লওয়া গেল।

| | |
|---|---|
| অমুক<br>অমুক | আমি সেই সময়ে অন্যত্র ছিলাম আসামীর এই কথার প্রমাণ করণার্থ সাক্ষ্য দিল। |
| অমুক<br>অমুক | আসামীর আচার ব্যবহারের বিষয়ে সাক্ষ্য দিল। |

আসামীর নামে যে অপরাধের নালিশ হয় সেই অপরাধ করিতে২ গ্রেস্তার হওন সময়ে ফরিয়াদীর তরফের যে সাক্ষিরা উপস্থিত ছিল এবং ৫০৲ টাকার অনূর্দ্ধ মূল্যের ফরিয়াদীর মাল আসামীর নিকটে পাইবার বিষয়ে যে সাক্ষিরা সাক্ষ্য দিল তাহারদের জোবানবন্দীক্রমে এই নালিশ প্রমাণ হইল।

অতএব হুকুম হইল যে আসামী এই জিলার ফৌজদারী জেলখানায় অদ্যাবধি দুই বৎসর কয়েদ থাকে এবং বেড়ি সমেত তাহার কঠিন পরিশ্রমের দণ্ড হয়।

---

২ নম্বর।

নির্দ্দোষ হওনের রুবকারীর পাঠ।

অমুক তারিখের অমুক জিলার ফৌজদারী আদালতের রুবকারী।

অমুক মাজিষ্ট্রেট সাহেব উপস্থিত।

| অমুক | | অমুক |
|---|---|---|
| ফরিয়াদী। | | আসামী। |

নালিশ। ফরিয়াদীর ঘরে সিঁধালী করণ এবং তথাহইতে ৫০৲ টাকা মূল্যের মাল চুরী করণ।

অমুক২ সাক্ষির সাক্ষ্য লওয়া গেল।

Whereas the charge against the prisoner has not been proved by the evidence adduced on the part of the prosecutor,

It is hereby ordered that the prisoner be released.

---

No. 3.

FORM OF PROCEEDING OF COMMITMENT TO THE SESSIONS COURT.

*Proceeding of the Fouzdary Court of Zillah* ——— ———, *dated* ——— ——— *Present* ——— ——— *Magistrate.*

| | | |
|---|---|---|
| A. B. *Plaintiff.* | *Versus* | C. D. *Defendant.* |

*Charge.* Murder of ——— ———

The following witnesses were examined on the part of the prosecutor, viz.

| | |
|---|---|
| E. F. / G. H. | Eye witnesses to the murder. |
| I. J. / K. L. | Witnesses to the fact of a previous enmity between the prisoner and the deceased. |
| M. N. / O. P. | Witnesses to the confession of the prisoner before the Darogah. |

The following witnesses were examined for the defence.

| | |
|---|---|
| Q. R. / S. T. | To an alibi pleaded by the prisoner. |

With reference to the evidence for the prosecution, it is hereby ordered that the prisoner be committed to take his trial in the Sessions Court of the district, charged with the murder of ———; that the prosecutor and witnesses be bound over to attend in the Sessions Court, and the prisoner be questioned as to any evidence he may wish to have summoned on his trial.

(True Copy.)

W. KIRKPATRICK, *Deputy Register.*

যেহেতুক ফরিয়াদী যে সাক্ষ্য গুজরাইল তাহার দ্বারা আসামীর নামে নালিশ প্রমাণ হইল না

অতএব আসামীকে খালাস করিতে হুকুম হইল।

---

৩ নম্বর।

সেশন আদালতে অপরাধিকে সোপর্দ্দ করণের রুবকারীর পাঠ।

অমুক তারিখের অমুক জিলার ফৌজদারী আদালতের রুবকারী।

অমুক মাজিষ্ট্রেট সাহেব উপস্থিত।

| | |
|---|---|
| অমুক ফরিয়াদী। | অমুক আসামী। |

নালিশ। অমুক ব্যক্তিকে খুন করণ।

ফরিয়াদীর তরফে এই২ সাক্ষিরদের জোবানবন্দী লওয়া গেল।

| | |
|---|---|
| অমুক / অমুক | স্বচক্ষে খুন করিতে দেখিল। |
| অমুক / অমুক | আসামী ও মৃত ব্যক্তির মধ্যে সক্রতা থাকনের বিষয়ে সাক্ষ্য দিল। |
| অমুক / অমুক | দারোগার সম্মুখে আসামীর কবুল করণের বিষয়ে সাক্ষ্য দিল। |

আসামীর তরফে নীচের লিখিত সাক্ষির জোবানবন্দী লওয়া গেল।

| | |
|---|---|
| অমুক / অমুক | তৎসময়ে আমি অন্যত্র ছিলাম আসামীর এই উত্তরের বিষয়ে সাক্ষ্য দিল। |

ফরিয়াদীর তরফের সাক্ষ্য বিবেচনা করিয়া হুকুম হইল যে আসামী অমুক ব্যক্তিকে খুন করণের নালিশে জিলার সেশন আদালতে বিচার হওনার্থ সোপর্দ্দ হয় এবং ফরিয়াদী ও সাক্ষী সেশন আদালতে হাজির হইবার বিষয়ে মুচলকা লিখিয়া দেয় এবং আসামীকে জিজ্ঞাসা করা যায় যে তোমার মোকদ্দমার বিচার হওনসময়ে কোন্ সাক্ষিকে তলব করিতে চাহ।

যথার্থ নকল।

ডবলিউ কর্কপাত্রিক। ডেপুটী রেজিষ্টর।

JOHN C. MARSHMAN, *Bengalee Translator.*

---

## NOTIFICATIONS.

APPOINTMENTS BY THE SUDDER DEWANNY ADAWLUT.

THE 14TH JULY, 1843.

Moulvy Abdoos Summud Ahmud, (who has obtained a Diploma,) to be Moonsiff of Dhumnagur, Zillah Cuttack.

Baboo Rajmohun Mitter, (who has obtained a Diploma,) to be Acting Moonsiff of Lubsha, Zillah 24-Pergunnahs.

Moulvy Rakeeboodeen, Moonsiff of Howlah, to be Moonsiff of Sundeep, Zillah Chittagong.

Kazee Naziroodden Mahomed, Moonsiff of Sundeep, to be Moonsiff of Howlah.

J. HAWKINS, *Register.*

## বিজ্ঞাপন।

সদর দেওয়ানী আদালতের নিয়োগ।

১৮৪৩ সাল ১৪ জুলাই।

যোগ্যতার পত্রপ্রাপ্ত শ্রীযুত মৌলবী আবদুস সম্মদ আহমদ জিলা কটকের ধূমনগরের মুনসেফ হইবেন।

যোগ্যতার পত্রপ্রাপ্ত শ্রীযুত বাবু রাজমোহন মিত্র জিলা চব্বিশপরগনার লবসার একটিং মুনসেফ হইবেন।

হাওলার মুনসেফ শ্রীযুত মৌলবী রকিব উদ্দীন জিলা চাটিগাঁর সন্দ্বীপের মুনসেফ হইবেন।

সন্দ্বীপের মুনসেফ শ্রীযুত কাজী নাজির উদ্দীন মহম্মদ হাওলার মুনসেফ হইবেন।

জে হকিন্স। রেজিষ্টর।

---

## CIVIL APPOINTMENTS.

No. 172.

FORT WILLIAM.

HOME DEPARTMENT.

*The 13th July,* 1843.

The Right Honourable the Governor General in

## রাজকর্ম্মে নিয়োগ।

১৭২ নম্বর।

ফোর্ট উলিয়ম।

দেশীয় ডিপার্টমেণ্ট।

১৮৪৩ সাল ১৩ জুলাই।

সিবিলসম্পর্কীয় শ্রীযুত এ এ সুইন্টন সাহেব সরকারী

Council is pleased to attach Mr. A. A. Swinton, of the Civil Service, reported qualified for the Public Service, to the Bengal Division of the Presidency of Fort William.

T. R. Davidson,
*Offg. Secy. to the Govt. of India.*

---

No. 1025.

ORDERS BY THE HONOURABLE THE DEPUTY GOVERNOR OF BENGAL.

## LEAVES OF ABSENCE.

*The 10th July*, 1843.

Mr. R. E. Cunliffe, Officiating Civil and Sessions Judge of Hooghly, for fifteen days, under Medical Certificate, to take effect from the 3d ultimo.

Mr. G. Saunders, Assistant Surgeon of Nowgong, for four months, under Medical Certificate.

Captain H. L. Bigge, Principal Assistant to the Commissioner of Assam, at Tezpore, to proceed to the Presidency, under Medical Certificate, preparatory to making application for leave to go to Sea.

Baboo Saumdutt Surma Burdolye, Sudder Ameen of Nowgong, for one month, from the 18th ultimo, to visit Gowahatty, on private affairs.

Mr. J. F. Cathcart, Civil and Sessions Judge of Purneah, (at the Cape of Good Hope) for six months, under Medical Certificate, in extension of the leave granted to him on the 12th March 1842.

Baboo Hurreenarain Ghose, Principal Sudder Ameen of the 24-Pergunnahs, for one week, from the 7th instant, on private affairs.

*The 17th July*, 1843.

Mr. E. Smart, Deputy Collector under Regulation IX. of 1833, in Moorshedabad, for six months, under Medical Certificate, to proceed to Sea for the restoration of his health. The leave to take effect from the date on which he quitted his Station.

## APPOINTMENTS.

*The 10th July*, 1843.

Mr. Apothecary J. F. Pingault to be in Medical charge of the Civil Station of Nowgong, vice Mr. Assistant Surgeon G. Saunders.

Captain J. T. Gordon to officiate as Principal Assistant to the Commissioner of Assam, at Tezpore, vice Captain Bigge. This cancels the Orders of the 19th ultimo, granting leave of absence to the former Officer.

*The 17th July*, 1843.

Mr. A. A. Swinton to be an Assistant to the Magistrate and the Collector of Monghyr.

## NOTIFICATION.

Moulvie Imdad Ullee, Principal Sudder Ameen of Sarun, made over charge of the Office of Civil and Sessions Judge of that District to Mr. G. Gough on the 7th instant.

F. J. Halliday,
*Secy. to the Govt. of Bengal.*

[গবর্ণমেন্ট গেজেট ১৮৪৩। ২৫ জুলাই।]

কর্ম্মের নিমিত্ত উপযুক্ত এমত রিপোর্ট হওয়াতে শ্রীযুত গবর্নর জেনরল বাহাদুর হজুর কৌন্সেলে ঐ সাহেবকে ফোর্ট উলিয়ম রাজধানীর বাঙ্গলা দেশে নিযুক্ত করিয়াছেন।

টি আর ডেবিডসন।
ভারতবর্ষের গবর্ণমেন্টের একটিং সেক্রেটারী।

---

১০২৫ নম্বর।

বাঙ্গলা দেশের শ্রীযুত ডেপুটী গবর্নর সাহেবের হুকুম।

## ছুটী।

১৮৪৩ সাল ১০ জুলাই।

হুগলীর একটিং সিবিল ও সেশন জজ শ্রীযুত আর ই কন্লিফ সাহেব চিকিৎসকের সর্টিফিকটক্রমে গত মাসের ৩ তারিখঅবধি পনের দিনের ছুটী পাইয়াছেন।

নওগাঁর আসিষ্টান্ট চিকিৎসক শ্রীযুত জি সাণ্ডর্স সাহেব চিকিৎসকের সর্টিফিকটক্রমে চারি মাসের ছুটী পাইয়াছেন।

তেজপুরে আসামের কমিস্যনরের প্রধান আসিষ্টান্ট শ্রীযুত কাপ্তান এচ এল বিগ সাহেব সমুদ্রে গমনের নিমিত্ত ছুটীর প্রার্থনা করণের জন্যে চিকিৎসকের সর্টিফিকটক্রমে রাজধানীতে আগমন করিতে অনুমতি পাইয়াছেন।

নওগাঁর সদর আমীন শ্রীযুত বাবু শ্যামদত্ত শর্ম্মা বড়দলৈ স্বীয় কর্ম্মোপলক্ষে গৌহাটি গমনার্থ গত মাসের ১৮ তারিখঅবধি এক মাসের ছুটী পাইয়াছেন।

এক্ষণে কেপনিবাসী পূরণিয়ার সিবিল ও সেশন জজ শ্রীযুত জে এফ কাথকার্ট সাহেব ১৮৪২ সালের ১২ মার্চে যে ছুটী পান তদতিরিক্ত চিকিৎসকের সর্টিফিকটক্রমে ছয় মাসের ছুটী পাইয়াছেন।

চব্বিশপরগনার প্রধান সদর আমীন শ্রীযুত বাবু হরিনারায়ণ ঘোষ স্বীয় কর্ম্মোপলক্ষে বর্ত্তমান মাসের ৭ তারিখঅবধি এক সপ্তাহের ছুটী পাইয়াছেন।

১৮৪৩ সাল ১৭ জুলাই।

১৮৩৩ সালের ৯ আইনানুসারে মুরশিদাবাদের ডেপুটী কালেক্টর শ্রীযুত ই স্মার্ট সাহেব স্বীয় স্বাস্থ্যার্থে সমুদ্রে গমন নিমিত্ত চিকিৎসকের সর্টিফিকটক্রমে ছয় মাসের ছুটী পাইয়াছেন। এবং যে তারিখে তিনি আপন কর্ম্ম স্থান ছাড়েন্ সেই তারিখঅবধি ঐ ছুটী চলিবেক।

## নিয়োগ।

১৮৪৩ সাল ১০ জুলাই।

আসিষ্টান্ট চিকিৎসক শ্রীযুত জি সাণ্ডর্স সাহেবের পরিবর্ত্তে ঔষধ প্রস্তুতকারক শ্রীযুত জে এফ পিঙ্গল্ট সাহেব নওগাঁর সদর স্থানের চিকিৎসকতা কর্ম্ম করিবেন।

শ্রীযুত কাপ্তান বিগ সাহেবের পরিবর্ত্তে শ্রীযুত কাপ্তান জে টি গর্ডন সাহেব তেজপুরে আসামের কমিস্যনরের প্রধান আসিষ্টান্টী কর্ম্ম নির্ব্বাহ করিবেন অতএব গত মাসের ১৯ তারিখের হুকুমক্রমে শ্রীযুত কাপ্তান গর্ডন সাহেবকে যে ছুটী দেওয়া যায় তাহা রহিত হইল।

১৮৪৩ সাল ১৭ জুলাই।

শ্রীযুত এ এ সুইন্টন সাহেব মুঙ্গেরের মাজিষ্ট্রেট ও কালেক্টরের আসিষ্টান্ট হইবেন।

## বিজ্ঞাপন।

সারণের প্রধান সদর আমীন শ্রীযুত মৌলবী ইমদাদআলী বর্ত্তমান মাসের ৭ তারিখে ঐ জিলার সিবিল ও সেশন জজের সিরিশ্তার কর্ম্ম শ্রীযুত জি গফ সাহেবকে অর্পণ করেন্।

এফ জে হালিডে।
বাঙ্গলা দেশের গবর্ণমেন্টের সেক্রেটারী।

No. 1044.

ORDERS BY THE HONOURABLE THE DEPUTY GOVERNOR OF BENGAL.

## APPOINTMENTS.

*The 12th June*, 1843.

Mr. H. V. Bayley, officiating Special Deputy Collector at Midnapore and Hidgellee, to officiate also as Superintendent of Settlements in those Districts, and to exercise the powers of a Collector under Regulations VII. of 1822 and IX. of 1825.

## LEAVE OF ABSENCE.

*The 17th July*, 1843.

Mr. Joseph Reid, officiating Collector of Behar, for six weeks, under Medical Certificate, making over charge of the current duties of his office to Uncovenanted Deputy Collector Baboo Oogur Narain Singh.

## NOTIFICATIONS.

*The 10th July*, 1843.

Mr. E. C. Richardson, of the Civil Service, is reported qualified for the Public Service, by proficiency in two of the Native Languages.

*The 21st July*, 1843.

Mr. D. Pringle received charge of the office of Civil and Sessions Judge of Tirhoot, from Moulvie Niamut Allee Khan, 1st Principal Sudder Ameen of that District, on the 8th instant.

The Honourable E. Drummond, Magistrate of Behar, received charge of the current duties of the Collectorate of that District, from Mr. J. Reid on the 11th idem.

Mr. H. C. Metcalfe received charge of the office of Civil and Sessions Judge of Bhaugulpore, from Mr. E. V. Irwin on the 14th idem.

F. J. Halliday,
*Secy. to the Govt. of Bengal.*

১০৪৪ নম্বর।

বাঙ্গলা দেশের শ্রীযুত ডেপুটী গবরনর সাহেবের হুকুম।

## নিয়োগ।

১৮৪৩ সাল ১২ জুন।

মেদিনীপুরের একটিং স্পেসিয়ল ডেপুটী কালেক্টর শ্রীযুত এচ বি বেলি সাহেব ঐ২ জিলার বন্দোবস্তী সুপরিণ্টেণ্ডেণ্টী কর্ম্ম নির্ব্বাহ করিবেন এবং ১৮২২ সালের ৭ আইন ও ১৮২৫ সালের ৯ আইনানুসারে কালেক্টর সাহেবের ক্ষমতাক্রমে কার্য্য করিবেন।

## ছুটী।

১৮৪৩ সাল ১৭ জুলাই।

বেহারের একটিং কালেক্টর শ্রীযুত জসফ রিড সাহেব চিকিৎসকের সর্টিফিকটক্রমে ছয় সপ্তাহের ছুটী পাইয়াছেন। তিনি আপনার পদের চলিত কর্ম্মের ভার অচিহ্নিত ডেপুটী কালেক্টর শ্রীযুত বাবু উগ্র নারায়ণ সিংহের প্রতি অর্পণ করিবেন।

## বিজ্ঞাপন।

১৮৪৩ সাল ১০ জুলাই।

সিবিলসম্পর্কীয় শ্রীযুত ই সি রিচার্ডসন সাহেব দুই ভাষায় উত্তীর্ণ হওয়াতে সরকারী কর্ম্মের উপযুক্ত এমত রিপোর্ট হইয়াছে।

১৮৪৩ সাল ২১ জুলাই।

বর্ত্তমান মাসের ৮ তারিখে শ্রীযুত ডি প্রিঙ্গল সাহেব ত্রিহুত জিলার প্রথম প্রধান সদর আমীন শ্রীযুত মৌলবী নিয়ামৎ আলী খাঁর স্থানে ঐ জিলার সিবিল ও সেশন জজী কর্ম্মের ভার গ্রহণ করিলেন।

বেহারের মাজিষ্ট্রেট শ্রীযুত অনরবিল ই ডুমণ্ড সাহেব ঐ মাসের ১১ তারিখে ঐ জিলার কালেক্টরীর চলিত কর্ম্মের ভার শ্রীযুত জে রিড সাহেবের স্থানে গ্রহণ করেন্।

শ্রীযুত এচ সি মেটকাফ সাহেব বর্ত্তমান মাসের ১৪ তারিখে ভাগলপুরের সিবিল ও সেশন জজী কর্ম্মের ভার শ্রীযুত ই বি অরউইন সাহেবের স্থানে গ্রহণ করিলেন।

এফ জে হালিডে।
বাঙ্গলা দেশের গবর্ণমেণ্টের সেক্রেটারী।

## GOVERNMENT ADVERTISEMENTS. গবর্ণমেণ্টের ইশ্তিহার।

### SALT. নিমক।

এস্তেহার দেওয়া যাইতেছে যে নীচের লিখিত বালেশ্বর পাঙ্গা নেমক পশ্চাদুক্ত নিরিখ দরে বিক্রয়ার্থে প্রস্তুত আছে খরিদারাণের উচিত যে ঐ নেমকের রকম মোং শালিখার গোলার নমুনা দৃষ্টে খাতিরজমামত বুঝিয়া খরিদ করেন্ আর যে ব্যক্তি মোকাম মজকুরে প্রথমে রওয়ানা দাখিল করিবেক সেই ব্যক্তি পহিলা ওজন পাইবার যোগ্য হইবেক।

নেমকের বেওরা।

| এজেন্সী অর্থাৎ জেলার নাম | ঘাটের নাম | কোন্ সনের পোক্তান | মওয়াজি নেমক | নিরিখ দর ফি ১০০/ মোন |
|---|---|---|---|---|
| বালেশ্বর পাঙ্গা | শালিখা | সন ১২৪৮ সাল | ১,৫০,০০০/ মোন | কোং ৪৪৩৲ টাকা |

বোর্ড পরমিট নিমক ও আফিম তাং ১৯ জুলাই সন ১৮৪৩ সাল। এচ টরেন্স। সেক্রেটারী।

[*Government Gazette, 25th July*, 1843.]

এস্তেহার দেওয়া যাইতেছে যে নীচের লিখিত বাহির বুনি পাঙ্গা নেমক পশ্চাদুক্ত নিরিখ দরে বিক্রয়ার্থে প্রস্তুত আছে খরিদারাণের উচিত যে ঐ নেমকের রকম মোং ২৪ পরগনার নারায়ণপুরের গোলার নমুনা দৃষ্টে খাতিরজমামত বুঝিয়া খরিদ করেন্ আর যে ব্যক্তি মোকাম মজকুরে প্রথমে রওয়ানা দাখিল করিবেক সেই ব্যক্তি পহিলা ওজন পাইবার যোগ্য হইবেক।

নেমকের বেওরা।

| এজেন্সী অর্থাৎ জেলার নাম | ঘাটের নাম | কোন্ সনের পোক্তান | মওয়াজি নেমক | নিরিখ দর ফি ১০০/ মোন |
|---|---|---|---|---|
| ২৪ পরগনা বাহির বুনি নেমক | নারায়ণপুর | সন ১২৪৯ সাল | ১,০০,০০০/ মোন | কোং ৪৩৩৲ টাকা |

বোর্ড পরমিট নেমক ও আফিম তাং ১৯ জুলাই সন ১৮৪৩ সাল। এচ টরেন্স। সেক্রেটারী।

---

এস্তেহার দেওয়া যাইতেছে যে নীচের লিখিত কটক পাঙ্গা নেমক পশ্চাদুক্ত নিরিখ দরে বিক্রয়ার্থে প্রস্তুত আছে খরিদারাণের উচিত যে ঐ নেমকের রকম মোং শালিখার গোলার নমুনাদৃষ্টে খাতির জমামত বুঝিয়া খরিদ করেন্ আর যে ব্যক্তি মোকাম মজকুরে প্রথমে রওয়ানা দাখিল করিবেক সেই ব্যক্তি পহিলা ওজন পাইবার যোগ্য হইবেক।

নেমকের বেওরা।

| এজেন্সী অর্থাৎ জেলার নাম | ঘাটের নাম | কোন্ সনের পোক্তান | মওয়াজি নেমক | নিরিখ দর ফি ১০০/ মোন |
|---|---|---|---|---|
| কটক পাঙ্গা | শালিখা | সন ১২৪৮ সাল | ২,০০,০০০/ মোন | কোং ৪৩৮৲ টাকা |

বোর্ড পরমিট নিমক ও আফিম তাং ১৯ জুলাই। সন১৮৪৩ সাল। এচ টরেন্স। সেক্রেটারী।

---

এস্তেহার দেওয়া যাইতেছে যে নীচের লিখিত চিলকা পাঙ্গা নেমক পশ্চাদুক্ত নিরিখ দরে বিক্রয়ার্থে প্রস্তুত আছে খরিদারাণের উচিত যে ঐ নেমকের রকম মোং শালিখার গোলার নমুনা দৃষ্টে খাতিরজমামত বুঝিয়া খরিদ করেন্ আর যে ব্যক্তি মোকাম মজকুরে প্রথমে রওয়ানা দাখিল করিবেক সেই ব্যক্তি পহিলা ওজন পাইবার যোগ্য হইবেক।

নেমকের বেওরা।

| এজেন্সী অর্থাৎ জেলার নাম | ঘাটের নাম | কোন্ সনের পোক্তান | মওয়াজি নেমক | নিরিখ দর ফি ১০০/ মোন |
|---|---|---|---|---|
| খোরদা চিলকা পাঙ্গা | শালিখা | সন ১২৪৮ সাল | ৬০,০০০/ মোন | কোং ৪৫২৲ টাকা |

বোর্ড পরমিট নিমক ও আফিম তাং ১৯ জুলাই সন ১৮৪৩ সাল। এচ টরেন্স। সেক্রেটারী।

---

এস্তেহার দেওয়া যাইতেছে যে নীচের লিখিত তফাল নেমক পশ্চাদুক্ত নিরিখ দরে বিক্রয়ার্থে প্রস্তুত আছে খরিদারাণের উচিত যে ঐ নেমকের রকম মোং ২৪ পরগনার নারায়ণপুরের ঘাটের নমুনাদৃষ্টে খাতির জমামত বুঝিয়া খরিদ করেন আর যে ব্যক্তি মোকাম মজকুরে প্রথমে রওয়ানা দাখিল করিবেক সেই ব্যক্তি পহিলা ওজন পাইবার যোগ্য হইবেক।

নেমকের বেওরা।

| এজেন্সী অর্থাৎ জেলার নাম | ঘাটের নাম | কোন্ সনের পোক্তান | মওয়াজি নেমক | নিরিখ দর ফি ১০০/ মোন |
|---|---|---|---|---|
| ২৪ পরগনা তফাল | নারায়ণপুর | সন ১২৪৯ সাল | ৭০,০০০/ মোন | কোং ৪৩০৲ টাকা |

বোর্ড পরমিট নিমক ও আফিম তাং ১৯ জুলাই সন ১৮৪৩ সাল। এচ টরেন্স। সেক্রেটারী।

[গবর্ণমেন্ট গেজেট ১৮৪৩। ২৫ জুলাই।]




# গবর্ণমেণ্ট গেজেট

গবর্ণমেণ্টের আজ্ঞাক্রমে প্রকাশিত।

CALCUTTA, TUESDAY, AUGUST 8, 1843.

কলিকাতা মঙ্গলবার ১৮৪৩ সাল ৮ আগষ্ট।


## ACTS.

FORT WILLIAM,
HOME DEPARTMENT,
LEGISLATIVE,
THE 29TH JULY, 1843.

The following Act, passed by the Right Honourable the Governor General of India in Council on the 29th July 1843, is hereby promulgated for general information.

ACT No. XII. OF 1843.

*An Act concerning the time at which and the language in which the decisions of the Judges in the Courts of the East India Company are to be written.*

Whereas it is expedient, that the decisions of Courts of Justice and the reasons for the decision should be written and signed by the Judge at the time of pronouncing his decision, and in the vernacular language of the Judge;—

I. It is hereby enacted, that in all the Presidencies so much of all Decrees as consists of the points to be decided, the decision thereon and the reasons for the decision, and all injunctions for the revision of Decrees in regular suits, and all orders for Reviews of Judgment, which shall be passed by Judges of the Sudder Courts, or by Judges of Zillah and City Courts, or by Subordinate or Assistant Judges of Zillahs, shall be written originally in English, and signed by the Judge or Judges at the time of pronouncing such decision and orders; and shall be translated into the vernacular language, commonly used in the Court wherein the suit to which the Decree or Order relates, shall have been instituted; and the translation shall be incorporated in the Decree.

II. Provided that nothing in this Act contained shall be construed to repeal or affect any Regulation of the Codes of the Presidencies of Fort St.

## আইন।

ফোর্ট উলিয়ম।
দেশীয় ডিপার্টমেণ্ট।
লেজিসলেটিব।
ইঙ্গরেজী ১৮৪৩ সাল ২৯ জুলাই।

ভারতবর্ষের শ্রীযুত গবরনর্ জেনরল বাহাদুর হজুর কৌন্সেলে ইঙ্গরেজী ১৮৪৩ সালের ২৯ জুলাই তারিখে নীচের লিখিত আইন জারী করিলেন এবং তাহা সর্ব্ব সাধারণকে জানাইবার নিমিত্ত প্রকাশ হইল।

ইঙ্গরেজী ১৮৪৩ সাল ১২ আইন।

ভারতবর্ষের কোম্পানি বাহাদুরের আদালতের জজেরা যে সময়ে এবং যে ভাষাতে আপন২ নিষ্পত্তি লিখিবেন তাহার বিষয়ি আইন।

যেহেতুক দেওয়ানী আদালতের নিষ্পত্তি এবং সেই নিষ্পত্তির হেতু নিষ্পত্তি করণের সময়ে জজের স্বকীয় ভাষায় লেখা ও দস্তখৎকরা উচিত বোধ হইল

১ ধারা। অতএব ইহাতে হুকুম হইল যে প্রত্যেক রাজধানীর অধীন দেশে যে২ বিষয় নিষ্পত্তি করিতে হয় তাহা এবং সেই২ বিষয়ের নিষ্পত্তি এবং সেই২ নিষ্পত্তির হেতু ডিক্রীর যে২ ভাগে লেখা যায় সেই২ ভাগ এবং জাবেতামত মোকদ্দমার ডিক্রী সংশোধনের যে হুকুম ও ডিক্রীর পুনর্ব্বিচারের যে হুকুম সদর আদালতের জজ সাহেবেরা অথবা জিলা ও শহরের আদালতের জজ সাহেবেরা অথবা জিলার অধীন জজ কিম্বা আসিষ্টাণ্ট জজ সাহেবেরা করেন্ তাহা প্রথমে ইঙ্গরেজী ভাষাতে লেখা যাইবেক এবং সেই নিষ্পত্তি ও হুকুম করণের সময়ে ঐ জজ সাহেবের অথবা জজ সাহেবেরদের দ্বারা তাহাতে দস্তখৎ হইবেক এবং ঐ ডিক্রী অথবা হুকুমসম্পর্কীয় মোকদ্দমা যে আদালতে উপস্থিত হইয়াছে সেই আদালতের সামান্যতঃ চলন ভাষাতে তাহার তরজমা করা যাইবেক এবং সেই তরজমা ডিক্রীর অন্তর্গত করা যাইবেক ইতি।

২ ধারা। কিন্তু মান্দ্রাজ ও বোম্বাই রাজধানীর অধীন দেশের চলিত যে কোন আইনে সদর আদালতের ডিক্রী ইঙ্গরেজী ভাষাতে লিখিবার হুকুম আছে তাহা

George and Bombay, by which the Decrees of the Sudder Courts are required to be written in English, nor to repeal or effect any Regulation of the Code of the Presidency of Fort St. George, by which the Decrees of the Provincial and Zillah Courts, and the Auxiliary Courts under Assistant Judges, and the orders of the Sudder Court and Provincial Courts on Petitions presented to them, are required to be written in English.

III. And whereas it is expedient, that excepting as regards the language to be used, Principal Sudder Ameens, Sudder Ameens and Moonsiffs should be guided by the same rules as are hereinbefore provided for the guidance of the Superior Judges;—

It is hereby enacted, that in all the Presidencies so much of all Decrees as consists of the points to be decided, the decision thereon and the reason for the decision, which shall be passed by Principal Sudder Ameens, Sudder Ameens or Moonsiffs, shall be written originally in the vernacular language of such Principal Sudder Ameen, Sudder Ameen or Moonsiff, and signed by such Principal Sudder Ameen, Sudder Ameen or Moonsiff at the time of pronouncing such decision and (in case such vernacular language shall not be the same as the vernacular language commonly used in the Court wherein the suit to which the Decree relates, shall have been instituted,) shall be translated into such last mentioned vernacular language, and the translation shall be incorporated in the Decree.

T. R. Davidson,
*Offg. Secy. to the Govt. of India.*

এই আইনের লিখিত কোন কথার দ্বারা রদ অথবা মতান্তর হইল এমত জ্ঞান করিতে হইবেক না। এবং মান্দ্রাজ রাজধানীর চলিত যে কোন আইনে প্রবিন্স্যল এবং জিলার আদালতের এবং আসিষ্টাণ্ট জজ সাহেবের অধীন সহকারি আদালতের ডিক্রী এবং সদর আদালত ও প্রবিন্স্যল আদালতের নিকটে দরপেশহওয়া দরখাস্তের বিষয়ি ঐ২ আদালতের হুকুম ইঙ্গরেজী ভাষাতে লিখিবার বিধান আছে তাহা এই আইনের লিখিত কোন কথার দ্বারা রদ অথবা মতান্তর হইল এমত জ্ঞান করিতে হইবেক না ইতি।

৩ ধারা। এবং যেহেতুক যে ভাষা লইয়া ব্যবহার করিতে হইবেক সেই ভাষার বিষয়ছাড়া অন্য সকল বিষয়ে উপরিস্থ আদালতের উপদেশের নিমিত্ত এই আইনের পূর্ব্বোক্ত ধারায় যে সকল নিয়ম আছে সেই২ নিয়মানুসারে প্রধান সদর আমীন ও সদর আমীন এবং মুনসেফেরদের কার্য্য করা উচিত বোধ হইল

অতএব ইহাতে হুকুম হইল যে সকল রাজধানীর অধীন দেশে যে২ বিষয় নিষ্পত্তি করিতে হয় তাহা এবং সেই২ বিষয়ের নিষ্পত্তি এবং সেই২ নিষ্পত্তির হেতু প্রধান সদর আমীন অথবা সদর আমীন কি মুনসেফের করা সকল ডিক্রীর যে ভাগে লেখা যায় সেই ভাগ ঐ প্রধান সদর আমীন বা সদর আমীন কি মুনসেফ প্রথমে স্বকীয় ভাষাতে লিখিবেন এবং ঐ প্রধান সদর আমীন অথবা সদর আমীন কি মুনসেফেরা সেই নিষ্পত্তি করণের সময়ে তাহাতে দস্তখৎ করিবেন এবং ডিক্রীসম্পর্কীয় মোকদ্দমা যে আদালতে উপস্থিত হইয়াছে সেই আদালতের চলন ভাষা যদি ঐ প্রধান সদর আমীনপ্রভৃতির স্বকীয় ভাষা না হয় তবে ঐ ডিক্রী সেই আদালতের চলন ভাষায় তরজমা করিতে হইবেক এবং সেই তরজমা ঐ ডিক্রীর অন্তর্গত করা যাইবেক ইতি।

টি আর ডেবিডসন।
ভারতবর্ষের গবর্ণমেন্টের একটিং সেক্রেটারী।
John C. Marshman, *Bengalee Translator.*

---

## DRAFTS OF ACTS.

FORT WILLIAM,
HOME DEPARTMENT,
LEGISLATIVE,
The 29th July, 1843.

The following Draft of a proposed Act was read in Council for the first time on the 29th July 1843.

Act No. —— of 1843.

*An Act for shortening the periods of Imprisonment within the Territories subject to the Government of the East India Company.*

Whereas by the increased strictness of Prison Discipline in the Territories subject to the Government of the East India Company the punishment of imprisonment has become more severe than it has heretofore been, and whereas it is expedient for this as well as for other reasons to shorten the periods of imprisonment;—

I. It is hereby enacted, that from and after the every offender who shall be undergoing sentence of imprisonment for any fixed period within the said Territories, shall be taken to have undergone the whole of his sentence when he shall have undergone three-fourths of so much of the period of his sentence as shall remain to be undergone on the said day.

II. And it is hereby enacted, that from and

## আইনের মুসাবিদা।

ফোর্ট উলিয়ম।
দেশীয় ডিপার্টমেন্ট।
লেজিসলেটিব।
ইঙ্গরেজী ১৮৪৩ সাল ২৯ জুলাই।

প্রস্তাবিত আইনের নীচের লিখিত মুসাবিদা ইঙ্গরেজী ১৮৪৩ সালের ২৯ জুলাই তারিখে হজুর কৌন্সেলে প্রথমবার পাঠ করা গেল।

ইঙ্গরেজী ১৮৪৩ সাল——আক্ট।

ভারতবর্ষের কোম্পানি বাহাদুরের শাসিত দেশে কয়েদের মিয়াদ কমাওনের বিষয়ি আইন।

যেহেতুক ভারতবর্ষের কোম্পানি বাহাদুরের শাসিত দেশের মধ্যে জেলখানায় শাসনের অধিক আঁটাআঁটি হওয়াতে কয়েদ হওনের দণ্ড পূর্ব্বাপেক্ষা কঠিন হইয়াছে এবং যেহেতুক এই কারণ এবং অন্যান্য কারণপ্রযুক্ত কয়েদের মিয়াদ কম করা উচিত বোধ হইয়াছে

১ ধারা। অতএব ইহাতে হুকুম হইল যে অমুক তারিখঅবধি এবং অমুক তারিখের পর উক্ত রাজ্যের মধ্যে যে প্রত্যেক অপরাধি ব্যক্তি নিরূপিত মিয়াদে কয়েদের দণ্ড ভোগ করিতেছে সেই ব্যক্তির সেই দিবসে যত মিয়াদ বাকী থাকে তত মিয়াদের চারি অংশের তিন অংশ কাল পর্য্যন্ত কয়েদ থাকিলে সম্পূর্ণ দণ্ড ভোগ করিয়াছে এমত জ্ঞান করা যাইবেক ইতি।

২ ধারা। এবং ইহাতে হুকুম হইল যে উক্ত তারিখ

after the said day all Courts and all persons having authority to sentence offenders to imprisonment shall, in sentencing any offender to imprisonment for any fixed period within the said Territories take into consideration the increased severity of the punishment, and shall not sentence such offender to imprisonment for any period longer than three-fourths of the period to which they would have sentenced such offender if this Act had not been made.

---

Ordered, that the Draft now read be published for general information.

Ordered, that the said Draft be re-considered at the first meeting of the Legislative Council of India, after the 29th day of October next.

T. R. Davidson,
*Offg. Secy. to the Govt. of India.*

## CIVIL APPOINTMENTS.

No. 1126.

ORDERS BY THE HONOURABLE THE DEPUTY GOVERNOR OF BENGAL.

APPOINTMENTS.

*The 24th July*, 1843.

The following Gentlemen are appointed Members of the Local Committee of Education at Sylhet.

| | |
|---|---|
| H. Stainforth, Esq., | Judge. |
| A. S. Annand, Esq., | Collector. |
| C. T. Sealy, Esq., | Magistrate. |
| Mahomed Idris, | Principal Sudder Ameen. |
| Baboo Govindpersaud Pundit. | Uncovenanted Deputy Collector. |
| Syud Buct Mozoomdar, | Zemindar. |

LEAVES OF ABSENCE.

*The 24th July*, 1843.

Mr. C. A. Ravenshaw, of the Civil Service, has been permitted to proceed to England under Medical Certificate, from the Cape of Good Hope.

*The 31st July*, 1843.

Syed Sudderool Hossein, Principal Sudder Ameen of Rungpore, for ten days, under Medical Certificate.

Moulvie Ausaff Alli, Sudder Ameen of Mymensing, for one month and fifteen days from the 6th instant, under Medical Certificate.

*The 3d August*, 1843.

Mr. J. B. Dickson, Civil Assistant Surgeon of Behar, in extension of the leave granted to him on 22d May last, till the sailing of the Steam Ship Hindoostan, on which he has engaged his passage for Europe.

NOTIFICATION.

*The 24th July*, 1843.

The Reverend A. Garstin, appointed Chaplain of Assam, is permitted to remain and do duty at Sylhet and Cherra Poonjee, until the end of October next.

F. J. Halliday,
*Secy. to the Govt. of Bengal.*

অবধি এবং উক্ত তারিখের পর সকল আদালত এবং অপরাধিকে কয়েদের দণ্ড করণক্ষম সকল ব্যক্তি উক্ত রাজ্যের মধ্যে কোন অপরাধিকে কোন মিয়াদে কয়েদ থাকনের দণ্ড করিলে সেই সময়ে ঐ দণ্ডের অধিক কঠিনতা বিবেচনা করিয়া এই আইন জারী না হইলে ঐ অপরাধির যে মিয়াদের দণ্ড হইত সেই মিয়াদের চারি অংশের তিন অংশের অধিক মিয়াদে কয়েদ থাকিতে হুকুম করিবেন না ইতি।

---

হুকুম হইল যে এক্ষণে পাঠকরা মুসাবিদা সর্ব্ব সাধারণ লোককে জানাইবার নিমিত্ত প্রকাশ হয়।

হুকুম হইল যে আগামি ২৯ অক্টোবর তারিখের পর ভারতবর্ষের ব্যবস্থাপক কৌন্সেলের প্রথম যে বৈঠক হয় তাহাতে এই মুসাবিদা পুনর্ব্বার বিবেচনা করা যায়।

টি আর ডেবিডসন।
ভারতবর্ষের গবর্ণমেন্টের একটিং সেক্রেটারী।
John C. Marshman, *Bengalee Translator.*

## রাজকর্ম্মে নিয়োগ।

১১২৬ নম্বর।

বাঙ্গলা দেশের শ্রীযুত ডেপুটী গবর্নর সাহেবের হুকুম।

নিয়োগ।

১৮৪৩ সাল ২৪ জুলাই।

নীচের লিখিত সাহেবেরা ছিলটে বিদ্যাধ্যাপনের কমিটির মেম্বর হইবেন।

| | |
|---|---|
| শ্রীযুত এচ ষ্টেনফোর্থ সাহেব | জজ। |
| শ্রীযুত এ এস আনাণ্ড সাহেব | কালেক্টর। |
| শ্রীযুত সি টি সীলি সাহেব | মাজিষ্ট্রেট। |
| শ্রীযুত মহম্মদ ইদ্রিস | প্রধান সদর আমীন। |
| শ্রীযুত বাবু গোবিন্দপ্রসাদ পণ্ডিত | অচুক্তিত ডেপুটী কালেক্টর। |
| শ্রীযুত সৈয়দ বক্ত মজুমদার | জমীদার। |

ছুটী।

১৮৪৩ সাল ২৪ জুলাই।

সিবিলসম্পর্কীয় শ্রীযুত সি এ রেবেন্‌শা সাহেব চিকিৎসকের সর্টিফিকটক্রমে কেপহইতে ইঙ্গলণ্ডে গমনের ছুটী পাইয়াছেন

১৮৪৩ সাল ৩১ জুলাই।

রঙ্গপুরের প্রধান সদর আমীন শ্রীযুত সৈয়দ সদর উল হুসেন চিকিৎসকের সর্টিফিকটক্রমে দশ দিনের ছুটী পাইয়াছেন।

ময়মনসিংহের সদর আমীন শ্রীযুত মৌলবী আসফ আলী চিকিৎসকের সর্টিফিকটক্রমে বর্ত্তমান মাসের ৬ তারিখঅবধি এক মাস পনের দিনের ছুটী পাইয়াছেন।

১৮৪৩ সাল ৩ আগষ্ট।

বেহারের সিবিল আসিষ্টাণ্ট চিকিৎসক শ্রীযুত জে বি ডিকসন সাহেব গত ২২ মে তারিখে যে ছুটী পাইয়াছিলেন তদতিরিক্ত যে জাহাজের দ্বারা তিনি বিলায়তে গমন করিবেন অর্থাৎ "হিন্দুস্থান" নামক বাষ্পীয় জাহাজ সেই জাহাজের গমনপর্য্যন্ত ছুটী পাইয়াছেন।

বিজ্ঞাপন।

১৮৪৩ সাল ২৪ জুলাই।

ধর্ম্মোপদেশক শ্রীযুত এ গার্ষ্টীন সাহেব আসাম দেশের ধর্ম্মোপদেশকতা কর্ম্মে নিযুক্ত হইয়া আগামি অক্টোবর মাসের শেষপর্য্যন্ত ছিলট ও চেরাপুঞ্জীতে ঐ কর্ম্ম করিতে অনুমতি পাইয়াছেন।

এফ জে হালিডে।
বাঙ্গলা দেশের গবর্ণমেন্টের সেক্রেটারী।

[*Government Gazette*, 8*th August*, 1843.]

GOVERNMENT ADVERTISEMENTS. গবর্ণমেণ্টের ইশ্তিহার।

## SALT. নিমক।

বাকীজাত নেমক সন ১৮৪৩ সাল তারিখ ৩০ জুন।

| | | |
|---|---|---|
| **হিজলী।** | | |
| ঘাট দক্ষিণ কালীনগর | ১২৪৭ সাল | ২৫৬৭৯৯।৮ মোন |
| ঐ ঐ | ১২৪৮ | ৭১০৫৭৩॥০ |
| ঐ ঐ | ১২৪৯ | ৩৭২৪৫০/ |
| উত্তর কালীনগর | ১২৪৭ | ৮৩০২৭/ |
| তেরো পাইকা | ১২৪৮ | ২৩৭৮৯৩/ |
| ঐ | ১২৪৯ | ২০৩৪৪৬/ |
| কৃষ্ণনগর | ১২৪৮ | ৪১০৭৫৮/ |
| ঐ | ১২৪৯ | ২২৩৯৮০/ |
| রামনগর | ১২৪৮ | ৭২৪১৮/ |
| ঐ | ১২৪৯ | ২০২৬৯৪/ |
| **তমলুক।** | | |
| নারায়ণপুর | ১২৪৭ সাল | ২২৮৬৮/ |
| ঐ | ১২৪৮ | ৩০৯৬৬৮॥০ |
| ঐ | ১২৪৯ | ৪২২৬০২॥০ |
| ক্রোকী নেমক | ,, | ৪৸৪ |
| **২৪ পরগনা।** | | |
| নারায়ণপুর বাহিরবুনি | ১২৪৮ | ১৩৫৩/ |
| ঐ ঐ। | ১২৪৯ | ১০৫৩৫০॥০ |
| ঐ তাফাল | ১২৪৮ | ১৩২১০।০ |
| ঐ ঐ | ১২৪৯ | ৫৫৯২১।০ |
| বেঁওতা | ১২৪৮ | ৫৩২॥০ |
| ঐ | ১২৪৯ | ৭১৮/ |
| শ্রীযুত প্রিন্সেপ সাহেবের নারায়ণপুর প্রথম রকম | ১২৪৮ | ৩৬৫/ |
| ঐ ঐ | ১২৪৯ | ১০২৮৯/ |
| ঐ দ্বিতীয় রকম | ১২৪৪ | ২।১ |
| ঐ ঐ | ১২৪৮ | ২০৯৮।০ |
| ঐ ঐ | ১২৪৯ | ৫৭৩/১। |
| ডায়মন হারবোর | ১২৪৭ | ২৮৭২/৫ |
| ঐ | ১২৪৮ | ২০২২/ |
| ঐ | ১২৪৯ | ২৭৪৯৯/ |
| বাষ্ডী | ১২৪৭ | ৯/ |
| ঐ | ১২৪৮ | ৩৯৭২৸ |
| **চট্টগ্রাম।** | | |
| নেজামপুর ডোমখালি | ১২৪৮ | ১৩০৩॥০ |
| সদর ঘাট | ১২৪৯ | ৭৫২৭৬/ |
| আরাকেন পাঙ্গা | ১৮৪২।৪৩ | ১৫৬৪২৸৫ |
| ক্রোকী নেমক | ,, | ১৭/৯। |
| **শালিখা।** | | |
| মান্দ্রাজ পরমিট নেমক | ১৮৪১।৪২ | ১২৮৩৪৩॥৫ |
| ঐ ঐ | ১৮৪২।৪৩ | ৬০৪৫২১৸৫ |
| ঐ ঐ | ১৮৪৩।৪৪ | ৮৫২১৫/ |
| খড়াসৈন্ধব ইনফিরিয়র | ১৮৪০।৪১ | ১৬৮/ |
| ক্রোকী করকচ | ১৮৪২।৪৩ | ১৪।১ |
| ঐ সৈন্ধব | ,, | ।৬। |
| কটক পাঙ্গা | ১২৪৭ | ৬১।৬৪৯।০ |
| ঐ ঐ | ১২৪৮ | ৩৪৮৩৫৬।০ |
| ঐ ঐ | ১২৪৯ | ৫১৬৪৮/ |
| খোরদা পাঙ্গা | ১২৪৬ | ২/ |
| ঐ ঐ | ১২৪৮ | ১২৭৮২৮।৪ |
| বালেশ্বর পাঙ্গা | ১২৪৭ | ৩৩৮।৪ |
| ঐ ঐ | ১২৪৮ | ৩৭৬০৭৯/২॥ |
| ঐ ঐ | ১২৪৯ | ৮৯০৩৮॥০ |
| ক্রোকী পাঙ্গা | ১৮৪২।৪৩ | ৩৩।১৸ |
| ঐ ঐ | ১৮৪৩।৪৪ | ৸৫ |

বিমোজিব হুকুম সাহেবান আলিশান বোর্ড পরমিট নমক ও আফিম ইতি সন ১৮৪৩ সাল তারিখ ২৮ জুলাই।

এচ টরেন্স। সেক্রেটারী।

[গবর্ণমেণ্ট গেজেট। ১৮৪৩। ৮ আগষ্ট।]

ইস্তেহার দেওয়া যাইতেছে যে নীচের লিখিত পাঙ্গা নেমক পশ্চাদুক্ত নিরিখ দরে বিক্রয়ার্থে প্রস্তুত আছে খরিদারানের উচিত যে ঐ নেমকের রকম মোং নারায়ণপুরের গোলার নমুনা দৃষ্টে খাতিরজমামত বুঝিয়া খরিদ করেন্ আর যে ব্যক্তি মোকাম মজকুরে প্রথমে রওয়ানা দাখিল করিবেক সেই ব্যক্তি পহিলা ওজন পাইবার যোগ্য হইবেক।

নেমকের বেওরা।

| এজেন্সী অর্থাৎ জেলার নাম | ঘাটের নাম | কোন্ সনের পোক্তান | মওয়াজি নেমক | নিরিখ দর ফি ১০০/ মোন |
|---|---|---|---|---|
| তমলুক | নারায়ণপুর | সন ১২৪৭ সাল | ২১৯১৫৲ মোন | কোং ৪০৫৲ টাকা |

বোর্ড পরমিট নিমক ও আফিম তাং ২৯ জুলাই সন ১৮৪৩ সাল। এচ টরেন্স। সেক্রেটারী।

## SALES OF LAND. জমীদারী নীলাম।

ইস্তাহারনামা কাছারী কালেক্টরী জেলা মুরশিদাবাদ এই যে

অত্র জেলার শ্রীযুত জজ সাহেবের বিচার্য্য ডিক্রীর টাকা প্রাণকৃষ্ণ দাস বাদির পাওনা মৃত রায় বিজয়কৃষ্ণের বনিতা রাসমণি দেব্যা প্রতিবাদিনীর দেনা আদায় কারণ চতুর্দ্দশ বিভাগের শ্রীযুত রিবিনু কমিস্যনর সাহেবের সন ১৮৪১ সালের ১৪ মেই তারিখের চিঠী ও অত্র জেলার শ্রীযুত জজ সাহেবের ঐ মাসের ৪ তারিখ ও ২৯ জুলাই তারিখের রুবকারি ও প্রধান সদর আমিনের সন ১৮৪৩ সালের ৩০ জানুআরির রুবকারির হুকুমানুসারে উক্ত প্রতিবাদিনীর নীচের লিখিত সম্পত্তি যাহাতে লক্ষ্মীমণি কটের দাবিতে হকিয়তে নালিশ উপস্থিত করে তাহার নিলামের দিবস চলিত সনের ২৮ মার্চ ধার্য্য হইয়া তাহার ইস্তাহার প্রচার হওনানন্তর অত্র জেলার প্রধান সদর আমিনের চলিত বর্ষের ২২ মার্চের রুবকারী মুদ্দৎ তিন মাস অর্থাৎ আপীলের মিয়াদপর্য্যন্ত উক্ত সম্পত্তির নীলাম স্থগিত রাখার অভিলাষে এ কালেক্টরিতে পৌঁহুছিয়া তদনুযায়ি ব্যবহার হওয়ার আজ্ঞা প্রচার হয় এইক্ষণ উক্ত তিন মাস গত হইয়াছে এঅবধি আদালতহইতে অন্য কোন হুকুম প্রচার হয় নাই একারণ কালেক্টরির চলিত মাসের ১৯ তারিখের হুকুমানুযায়ি নীলামি ইশ্‌তিহার প্রচার করা আবশ্যক হইয়া সন ১৭৯৩ সালের ৪৫ আইন ও সন ১৭৯৬ সালের ১২ আইনের মর্ম্মানুযায়ি সন ১৮৪৩ সালের ৩১ আগষ্ট মোতাবেক সন ১২৫০ সালের ১৬ ভাদ্র রোজ বৃহস্পতিবার নীলামের দিবস ধার্য্য হইয়া ইশ্‌তিহার দেওয়া যাইতেছে যে যদি প্রতিবাদিনী এই ইশ্‌তিহারের লিখিত সমুদায় টাকা নীলামের দিবস দ্বিতীয় প্রহরপর্য্যন্ত দাখিল না করে তবে প্রতিবাদিনীর সম্পত্তি নীচের লিখিত মত ঐ তারিখে নীলাম হইবেক যে কেহ খরিদের বাসনা রাখহ আপন২ ডাক সংখ্যার ফিশত ১৫ টাকা হিসাবে ফিসের টাকা সম্বলিত ঐ তারিখে দ্বিতীয় প্রহর দিবা বাজিবার সময় এ কালেক্টরির কাছারী মোকাম বহরমপুরাতে হাজির হইয়া নীলাম খরিদ করহ এ বিষয় সকলের জ্ঞাত কারণ ইশ্‌তিহার দেওয়া গেল ইতি সন ১৮৪৩ তাং ২৪ জুলাই মোতাবেক সন ১২৫০ তাং ৯ শ্রাবণ।

তপশিল

| নম্বর লাট | নম্বর রেজিষ্টরী | নাম মহাল | নাম তালুকদার | সদর জমা সালিয়ানা | তায়দাদ রকম যাহা নীলাম হইবেক | তাইন ডিক্রীর টাকা | নীলামি মহালের রাজস্বের বাকী যাহা খরিদারকে দিতে হইবেক | কৈং |
|---|---|---|---|---|---|---|---|---|
| ১ | ৪১১ | মৌজে ভদ্রপুর সমস্দকার | রাসমণি দেব্যা ও প্রাণকৃষ্ণ দাস | ৭৫০১।৶৯ | অত্র জেলার প্রধান সদর আমিনের সন ১৮৪৩ সালের ৩০ জানুআরির রুবকারি অনুযায়ি এই পাঁচ মহালের রকম আট২ আনা রাসমণি দেব্যা প্রতিবাদিনীর হক নীলাম হইবেক | শ্রীযুত জজ সাহেবের সন ১৮৪১ সালের ৪ মে তারিখের রুবকারি অনুযায়ি ২৩৬০২॥/০ মায় আসল ১৬৯৫৬।০/১৬॥ টাকার সুদ ইস্তক সন ১৮৪১ সালের ১৬ মার্চ লাগাইত সন ১৮৪৩ সালের ৩১ আগস্ট মুদ্দৎ দুই বৎসর পাঁচ মাস ১৫ দিবসের কাত ৫০০২/৬ | ২২৬॥৶৪॥ | |
| ২ | ৪০৯ | মৌজে বাজিতপুর | রাসমণি দেব্যা | ১৩৪৩/১ | | | ১৩৸২৸ | |
| ৩ | ৫১৭ | মৌজে সরহা | ঐ | ১২০১।৯ | | | ২৭৶১১৸ | |
| ৪ | ৪৩০ | মৌজে গোপালপুর দরিভদ্রপুর | ঐ | ৫৩৫।৬ | | | ১৪৵৮৸ | |
| | | | | | | ২৮৬০৪॥৶৬ | | |
| ৫ | ৫১৬ | তরফ সাহানগর | ঐ | ১২৬২॥০ | | | ২৩৸৶৪ | |

সদর বোর্ডের সন ১৮৪১ সালের ২০ সেপ্টেম্বরের ২৫ নম্বরের সরকুলর চিঠীর আজ্ঞানুযায়ি বিজ্ঞাপন

[*Government Gazette, 8th August,* 1843.]

করা যায় যে উক্ত ভূমির সাবেক মালিকের উপর যে সকল দায় আছে তাহা খরিদারকে অর্শিবেক এবং মহালের পর সরকারের যে দাওয়া থাকে ঐ নীলামের দ্বারা কিছু লোপ হইবেক না ইতি।

*Moorshedabad Collectorate, 24th July, 1843.* W. J. H. Money, *Collector.*

---

ইস্তাহারনামা কাছারী কালেক্টরী জিলা মুরশিদাবাদ এই যে শহর মুরশিদাবাদের প্রধান সদর আমীনের বিচার্য্য ডিক্রীর টাকা মৃত রাজা বাবু শ্রীনারায়ণ সিংহের মাতা রাণী কাত্যায়নী বাদিনীর পাওনা কৃষ্ণমোহন সিংহ ও রামমোহন সিংহ ও লাডলিমোহন সিংহ প্রতিবাদিগণের দেনা আদায় কারণ চতুর্দ্দশ বিভাগের শ্রীযুত কমিস্যনর সাহেবের সন ১৮৪০ ইংরেজী ১০ জানুআরির চিঠীর ও শহর মুরশিদাবাদের শ্রীযুত জজ সাহেবের সন ১৮৩৯ সালের ৬ ডিসেম্বরের রুবকারির আজ্ঞানুযায়ি প্রতিবাদিগণের ভূমি নীচের তপশিলমত নীলামের লাটবন্দি হইয়া এ জেলার প্রধান সদর আমীনের সন ১৮৪০ সালের ২০ জানুআরির আজ্ঞানুযায়ি নীলাম স্থকিত হয় সম্প্রতি উক্ত প্রধান সদর আমীনের চলিত সনের ১৪ জুন তারিখের রুবকারী উক্ত দেনা আদায় কারণ কথিত সম্পত্তি নীলামকরার অভিলাষে আগত হয় অতএব সন ১৭৯৩ সালের ৪৫ আইন ও সন ১৭৯৬ সালের ১২ আইনের আজ্ঞানুযায়ি প্রতিবাদিগণের নীচের লিখিত সম্পত্তি নীলামের দিবস সন ১৮৪৩ সালের ৩১ আগষ্ট মোতাবেক সন ১২৫০ সালের ১৬ ভাদ্র রোজ বৃহস্পতিবার ধার্য্য হইয়া ইস্তাহার দেওয়া যাইতেছে যে যদি প্রতিবাদিগণ এই ইস্তাহারের লিখিত সমুদয় টাকা ঐ নীলামের দিবস দ্বিতীয় প্রহরপর্য্যন্ত দাখিল না করে তবে ঐ তারিখে দ্বিতীয় প্রহর বাজিবার সময় প্রতিবাদিগণের নীচের লিখিত সম্পত্তি এই কালেক্টরির কাছারি মোকাম বহরমপুরাতে নীলাম হইবেক যে কেহ খরিদের বাসনা রাখহ আপন২ ডাক সংখ্যার ফি শত ১৫ টাকা হিসাবে ফিস সমেত হাজির হইয়া আইনমত খরিদ করহ এবিষয় সকলের জ্ঞাত কারণ ইস্তাহার দেওয়া গেল ইতি সন ১৮৪৩ সাল তাং ২৫ জুলাই মোতাবেক সন ১২৫০ তাং ১০ শ্রাবণ।

তপশীল।

| নম্বর লাট | নম্বর রেজিষ্টরী | নাম মাহীলাত | নাম তালুকদারান | সদর জমা শালিয়ানা মায় থানাদারী | তায়দাদ রকম যাহা নীলাম হইবেক | তাইন ডিক্রীর টাকা | নীলামী মহালের রাজস্বের বাকী যাহা খরিদারকে দিতে হইবেক | কৈং |
|---|---|---|---|---|---|---|---|---|
| ১ | ২২০৮ | কীশমত পরগনা রাধাবল্লভপুর | কাত্যায়নী দাস্যা কৃষ্ণমোহন ও রামমোহন ও লাডলিমোহন সিংহ | ৬৩৭৩৬৯/১০ | উক্ত রুবকারী অনুযায়ি এই মহালের রকম ।/৮॥৴ কাগ কৃষ্ণমোহন ও রামমোহন ও লাডলিমোহন সিংহের হক নীলাম হইবেক তাহার জমা ২১৬৪৯/৫ | উক্ত রুবকারী অনুযায়ি ৫৯২৬॥/৬ আর আসল ৩৯৩৬/২ টাকার সুদ ইস্তক ১৫ জুন লাগাইদ ৩১ আগষ্ট সন ১৮৪৩ সাল মুদ্দৎ ২।১৬ রোজের কাত ৯৯৸০ ——— ৬০২৬।/৬ | ১৯৯॥৵১১ | |
| ২ | ২৩৫২ | ডিহি বাউতী পাড়া | কাত্যায়নী দাস্যা ও কৃষ্ণমোহন ও লাডলিমোহন ও রামমোহন সিংহের | ৪১৮১।/৯ | উক্ত রুবকারী অনুযায়ি সমুদায় মহাল নীলাম হইবেক। | | ৪৬৫৸২ | |

সদর বোর্ডের সন ১৮৪১ সালের ২০ সেপ্টেম্বরের ২৫ নম্বরের সক্যুলর চিঠীর আজ্ঞানুযায়ি বিজ্ঞাপন করা যায় যে উক্ত ভূমির সাবেক মালিকের উপর যে সকল দায় আছে তাহা খরিদারকে আর্শিবেক এবং মহালের পর সরকারের যে দাওয়া থাকে ঐ নীলামের দ্বারা কিছু লোপ হইবেক না ইতি।

*Moorshedabad Collectorate, 25th July, 1843.* W. J. H. Money, *Collector.*

---

ইশ্তিহারনামা কাছারী কালেক্টরী জেলা মুরশিদাবাদ এই যে

এলাকে মুরশিদাবাদের কোর্ট আপীলের ডিক্রীর টাকা মৃত কৃষ্ণসুন্দর ঘোষের বনিতা নারায়ণী দাস্যা বাদিনীর পাওনা কৃষ্ণমোহন সিংহ ও রামমোহন সিংহ ও লাডলিমোহন সিংহ নাবালগানের মাতা সুখময়ী দাস্যা প্রতিবাদিগণের দেনা আদায় কারণ চতুর্দ্দশ বিভাগের শ্রীযুত রিবিনিউ কমিস্যনর সাহেবের সন ১৮৪১ সালের ২৪ ফেব্রুআরির চিঠি ও শহর মুরশিদাবাদের শ্রীযুত জজ সাহেবের ঐ মাসের ১৭ তারিখের রুবকারী ও অত্র জিলার প্রধান সদর আমীনের চলিত সনের ৩০ জুন তারিখের রুবকারির হুকুমানুযায়ি প্রতিবাদিগণের সম্পত্তি নীচের তপসীল মত সন ১৭৯৩ সালের ৪৫ আইন ও সন ১৭৯৬ সালের ১২ আইনের মর্ম্মানুযায়ি নীলামের দিবস সন ১৮৪৩ ইংরেজীর ৩১ আগষ্ট মোতাবেক সন ১২৫০ সালের তাং ১৬ ভাদ্র

রোজ বৃহস্পতিবার ধার্য্য হইয়া ইশ্তিহার দেওয়া যাইতেছে যে যদ্যপি দেনদারান এই ইশ্তিহারের লিখিত সমুদায় টাকা ঐ নীলামের দিবস দ্বিতীয় প্রহর দিবসপর্য্যন্ত দাখিল না করে তবে ঐ তারিখে দ্বিতীয় প্রহর দিবা বাজিবার সময় এ কালেকটরির কাছারি মোকাম বহরমপুরাতে নীলাম হইবেক যে কেহ খরিদের বাসনা রাখহ আপন২ ডাক সংখ্যার ফিশত ১৫৲ টাকা হিসাবে ফিসের টাকা সম্বলিত হাজির হইয়া আইনমত খরিদ করহ এ বিষয় সকলের জ্ঞাতকারণ ইস্তাহার দেওয়া গেল ইতি সন ১৮৪৩ সাল ২৪ জুলাই মোতাবেক সন ১২৫০ সাল ৯ শ্রাবণ।

| নম্বর লাট | নম্বর রেজিষ্টরী | নাম মহাল | নাম তালুকদারান | সদর জমা মালিয়ানা | তায়দাদ রকম যাহা নীলাম হইবেক | তাইন ডিক্রীর টাকা | নীলামী মহালের রাজস্বের বাকী যাহা খরিদারকে দিতে হইবেক | কৈং |
|---|---|---|---|---|---|---|---|---|
| ১ | ২২০৮ | কীসমত পরগনে রাধাবল্লভপুর | কাত্যায়নী দাস্যা ও কৃষ্ণমোহন ও রামমোহন ও লাডলি মোহন | ৬৩৭৩৬৶১০ মধ্যে রকম ।/৮॥/ কাত জমা ২১৬৪৬৶৫ | এ জেলার প্রধান সদর আমীনের সন ১৮৪৩ সালের ৩০ জুনের রুবকারী অনুযায়ি এই মহালের রকম ।/৮॥/ কল কৃষ্ণমোহন ও রামমোহন ও লাডলিমোহন সিংহের হক নীলাম হইবেক। | প্রধান সদর আমীনের সন ১৮৪৩ সালের ৩০ জুনের রুবকারীর লিখিত মায় সুদ খরচা ২১৫৬৬৩॥/ | ১১৯॥৶১১ | |
| ২ | ২৫৩৯ | কীসমত পরগনে একবরশাহ | রামগোপাল দখিলকার কৃষ্ণমোহন ও রামমোহন ও লাডলি মোহন সিংহ ৬৪১/১১ | | ঐ হুকুমানুযায়ি সমুদয় মহাল | | ১০৮॥৶১ | |

সদর বোর্ডের সন ১৮৪১ সালের ২০ সেপ্টেম্বরের ২৫ নম্বরের সর্কুলর চিঠীর আজ্ঞানুযায়ি বিজ্ঞাপন করা যায় যে উক্ত ভূমির সাবেক মালিকের উপর যে সকল দাবি আছে তাহা খরিদারকে অর্শিবেক এবং মহালের উপর সরকারের যে দাওয়া থাকে তাহা এ নীলাম দ্বারা কিছু লোপ হইবেক না ইতি।

*Moorshedabad Collectorate, 24th July*, 1843. W. J. H. Money, *Collector.*

---

ইস্তাহারনামা কাছারী কালেক্টরী জেলা মুরশিদাবাদ এই যে।

গুন্দিতলানিবাসি শ্রীগোপালচন্দ্র চৌধুরী এক কেতা দরখাস্ত এই প্রার্থনায় যে তরফ মিত্রপুরা দিঘিল নগর দুর্গাপ্রসাদ রায়ের জমিদারি ছিল উক্ত মহালের রকম ॥০ আনা মজহর ও রকম ।০ আনা অচণ্ডিত সিংহ ও রকম ।০ আনা হরিচাঁদ সিংহ উক্ত রায়ের নিকট সন ১২৪৫ সালে খরিদ করিয়া আপন২ রকম মত মফঃসলে দখিলকার থাকিয়া ইতিপূর্ব্বে মজহর মহাল মজকুরা চিহ্নিত বাঁটোয়ারা কারণ দরখাস্ত করিয়া আপন হিস্যার আমিনের রসুম দাখিল করিয়াছিল সরিকান লোক রসুম না দেওয়ায় নম্বর খারিজ হইয়াছে অতএব বক্রি রসুম মজহরের নিকটহইতে আমানত করিয়া লইয়া উক্ত মহাল চিহ্নিত বাঁটোওয়ারা করিয়া দেওয়া যায় মতে ইশ্তিহার দেওয়া যাইতেছে যে উপরোক্ত বিষয়ের যদি কাহার কোন আপত্তি থাকে তবে ১৫ রোজ মধ্যে হাজরি হইয়া আপন২ ওজরাতের দরখাস্ত করে নচেৎ মেয়াদ গতে উচিত হুকুম হইবেক এবিষয় সর্ব্ব সাধারণের জ্ঞাত কারণ ইশ্তিহার দেওয়া গেল ইতি সন ১৮৪৩ সাল তাং ২৭ জুলাই।

*Moorshedabad Collectorate, 27th July*, 1843. W. J. H. Money, *Collector.*

---

ইস্তাহারনামা কাছারী কালেক্টরী জেলা মুরশিদাবাদ এই যে

চেঙ্গো সাকিনের কালিদাস চৌধুরী ও দুর্গাদাস চৌধুরী ও তারাদাস চৌধুরী ও শিবনারায়ণ চৌধুরী ও চন্দ্রনারায়ণ চৌধুরী ও শ্যামচাঁদ চৌধুরী ও প্রসন্নকুমার চৌধুরী এককেতা দরখাস্ত এই প্রার্থনায় যে অত্র কালেক্টরীর অধীন কিসমত পরগণে কুলবাড়িয়া যাহার সদর জমা কোং ৯৬৩৶৪ পাই ও কীং জয়কৃষ্ণপুর যাহার সদর জমা ৭১৪২।৭ পাই ও কীং ইমাদপুর যাহার সদর জমা ১৯৩৶২ পাই উহারদিগের পিতা কাশীনাথ চৌধুরী ও উহারদিগের জ্ঞাতি জেঠা মণিকণ্ঠ চৌধুরীপ্রভৃতির নামে লেখা যায় ও কীং সন্তোষবাটী যাহার সদর জমা সবলগে ১৬৫৶১ পাই রামনারায়ণ মিত্র ওগয়রহের নামে লেখা যায় উক্ত মহাল সকলের রকম ।০ আনা ও কীং তরফ হরিবপাড়া যা-

হার সদর জমা মবলগে ৪৬২৫॥০ টাকা উহারদিগের পিতা ও মণিকণ্ঠ চৌধুরী ওগয়রহের নামে লেখা যায় তাহার রকম ৶১৩৷– ক্রান্তি উহারদিগের পৈতৃক অংশ তাহার মধ্যে রকম ১৩৷– ক্রান্তি ও উক্ত তাল্লুকের রকম ।০ আনা যাহা সেখ জমিরদ্দিন ওগয়রহের স্থানে উহারদিগের পিতা ও তারিণীশঙ্কর চৌধুরীদিগর সাধারণের খোস কওয়ালায় খরিদ করে তাহারদিগের মধ্যে রকম ৶ আনা একুনে রকম ৶১৩৷– ক্রান্তি ও দ্বিতীয় কীসমত তরফ হবিবপাড়া যাহার জমা মবলগে ৪২৯৯/৯ পাই কৃষ্ণধন চৌধুরী ওগয়রহের নামে লেখা যাইত ঐ তাল্লুকের রকম ৶১৩৷– ক্রান্তি উহারদিগের পৈতৃক হিস্যা যাহা শ্রীকণ্ঠ চৌধুরী ওগয়রহের নামে লেখা যায় তাহার মধ্যে রকম ১৩৷– ক্রান্তি ও কীং মৌজে রাজপুর যাহার সদর জমা ৫৭০॥/৭ পাই মজহরাণের পিতা ও তারিণীশঙ্কর চৌধুরীর নামে লেখা যায় উক্ত তাল্লুকের রকম ॥০ আনা উহারদিগের পৈতৃক অংশ তাহার মধ্যে রকম /০ আনা ও কীং মৌজে ইমাদপুর যাহার সদর জমা মং ১০৬১॥৶২ পাই ব্রজলাল চৌধুরী ওগয়রহের নামে লেখা যায় উক্ত তাল্লুকের রকম ।৶ আনা যাহা উহারদিগের পিতা ও তারিণীশঙ্কর চৌধুরী ওগয়রহ খোসকওয়ালায় খরিদ করে তাহার রকম ৶ আনা ও কীশমত মৌজে রায়পুর যাহার সদর জমা ১৪৬৩৷/২ পাই ও ডিহি রায়পুর যাহার সদর জমা মং ৪৫।১০ পাই শ্রীনাথ চৌধুরী ওগয়রহের নামে লেখা যায় উক্ত তাল্লুক হায়ের মধ্যে অর্থাৎ তাল্লুকের তৃতীয় অংশের একং অংশ ।/৬॥= ক্রান্তি মজহরাণের পৈতৃক হিস্যা তাহার মধ্যে রকম /৬॥= ক্রান্তি প্রতি মহালের ও কীং চেঞো যাহার সদর জমা মবলগে ২২॥৶১১ পাই শ্রীনাথ চৌধুরীপ্রভৃতির নামে লেখা যায় উক্ত তাল্লুকের রকম ।৶ আনা মজহরাণের পৈতৃক হিস্যা তাহার মধ্যে রকম /১০ উহারদিগের পিতার হিস্যা নির্দ্ধারিত আছে উপরোক্ত রকম হিস্যামত সকল মহালে উহারদিগের পিতা দখিলকার থাকিয়া সন ১২৪৭ সালের মাহ মাঘে ফৌত করিয়াছে মজহরাণ উপরোক্ত মহালসকলের উল্লিখিত রকম মত দখীলকার আছে অতএব মজহরাণের পিতার নাম পরিবর্ত্তে কথিত তাল্লুকসকলের উল্লিখিত রকমহায়ে সরিকান এজমালে নাম জারী করা যায় মতে ইস্তাহার দেওয়া যাইতেছে যে উপরোক্ত রকম হায়ের সেওয়ায় মজহরাণ অন্য যে কেহ দাবিদার থাকহ ১৫ রোজ মধ্যে হাজির হইয়া মায় সাবুদ দরখাস্ত করহ নচেৎ মিয়াদ গতে উচিত হুকুম প্রকাশ হইবেক এবিষয় সর্ব্ব সাধারণের জ্ঞাত কারণ ইস্তাহার দেওয়া গেল ইতি সন ১৮৪৩ সাল তারিখ ২৭ জুলাই।

*Moorshedabad Collectorate, 27th July,* 1843. W. J. H. MONEY, *Collector.*

---

ইস্তাহারনামা কাছারী কালেক্টরী জেলা হুগলী এই যে

জ্ঞাত করা যাইতেছে যে সরকারের রাজেয়াপ্তি নীচের লিখিত চর সকল দশবৎসর মিয়াদে ইজারা বিলি হইবেক যদি কেহ ইজারা লইতে প্রার্থনা রাখহ তবে প্রতি চরের জমার তাইন ও জামীনদারের নাম সাকিন এবং যে বস্তু জামীনিতে আবদ্ধ থাকিবেক তাহার তফশীল সম্বলিত খোদ অথবা মোখ্তারের দ্বারা একমাস মধ্যে এই কাছারীতে হাজির হইয়া দরখাস্ত দাখিল করিবা যদি ঐ সকল চরের জমিজমা জানিতে চাহ তাহা এই কাছারীহইতে দরিয়াপ্ত করিবা ইতি সন ১৮৪৩। তাং ১৭ জুন মোং বাঙ্গলা সন ১২৫০ সাল তাং ৫ আষাঢ়।

| | |
|---|---|
| পং পাটমহাল | চর সুলতানপুর |
| পং মণ্ডলঘাট | চর গুপ্তিপাড়া |
| পং রামপুর | চর মোতিগাছি |
| পং ঐ | চর শঙ্করপুর |
| পং ঐ | চর কৃষ্ণবাটী |
| পং ঐ | চর সুন্দলপুর |

*Hooghly Collectorate, 17th June,* 1843. E. STIRLING, *Collector.*

---

NOTICE.

Wanted a Treasurer for the Maldah Joint Magistracy and Deputy Collectorate, salary Rs. thirty-five; unexceptionable security to the amount of Rupees twenty-eight thousand will be required.

F. B. KEMP,

*Offg. Joint Magistrate and Depy. Collector.*

Maldah, Joint Magistracy,

and Deputy Collectorate, 2d August, 1843.

বিজ্ঞাপন।

মালদহের জাইন্ট মাজিষ্ট্রেট ও ডেপুটী কালেক্টরের আদালতে এক জন খাজাঞ্চীর আবশ্যক আছে তাহার মাহিয়ানা ৩৫ টাকা ২৮০০০ টাকার মাতবর জামিনী দাখিল করিতে হইবেক।

এফ বি কেম্প।

একটিং জাইন্ট মাজিষ্ট্রেট ও ডেপুটী কালেক্টর।

মালদহের জাইন্ট মাজিষ্ট্রেটী

ও ডেপুটী কালেক্টরী। ১৮৪৩। ২ আগষ্ট।

---

SHERIFF'S SALES.

সরিফের নীলাম।

ইহার দ্বারা সম্বাদ দেওয়া যাইতেছে যে কালিদাস চাটুয্যের নামে ফাইরাই ফেসিয়াস নামক যে দুই পরওয়ানা কলিকাতার সরিফ সাহেবের হাতে আছে তাহার ক্ষমতাতে তিনি আগষ্ট মাসের ১০ তারিখ বৃহস্পতিবার বেলা ঠিক দুই প্রহরের সময়ে সুপ্রিমকোর্ট ঘরের নীচের বারাণ্ডায় সরিফ সাহেবের দপ্তরখানায় প্রবেশ দ্বারের নিকটে নীচের লিখিত বিষয় নীলাম করিবেন।

১। কলিকাতা নগরের পটলডাঙ্গার ফর্কস লেনের শামিল ও তন্মধ্যস্থিত যে এক দোতালা ইষ্টক নির্ম্মিত বসত বাটী এবং তাহার সঙ্গে যে এক খণ্ড ও বন্দ ভূমি কমবেশ ।০ পাঁচ কাটা তাহাতে ও তাহার মধ্যে ও তাহার উপর উক্ত কালিদাস চাটুয্যের যে স্বত্ত্ব ও অধিকার ও সম্পর্ক আছে তাহা নীলাম হইবেক। তাহা এইরূপে চতুঃসীমাবদ্ধ বিশেষতঃ পশ্চিম ও দক্ষিণ দিগে সরকারী গলি উত্তর দিগে হরিষ বসুর একখণ্ড ভূমি পূর্ব্ব দিগে পুকুর।

২। এবং উক্ত স্থানের শামিল ও তন্মধ্যস্থিত ৭ নম্বরী যে এক একতালা ইষ্টক নির্ম্মিত বসত বাটী এবং তাহার সঙ্গে যে এক খণ্ড ও বন্দ ভূমি কমবেশ ।১ ছয় কাটা তাহাতে ও তাহার মধ্যে ও তাহার উপর উক্ত কালিদাস চাটু-

[গবর্ণমেন্ট গেজেট ১৮৪৩। ৮ আগষ্ট।]



# গবর্ণমেণ্ট গেজেট

গবর্ণমেণ্টের আজ্ঞাক্রমে প্রকাশিত।

CALCUTTA, TUESDAY, AUGUST 15, 1843.

কলিকাতা মঙ্গলবার ১৮৪৩ সাল ১৫ আগষ্ট।

## ACTS.

FORT WILLIAM,
HOME DEPARTMENT,
LEGISLATIVE,
THE 5TH AUGUST, 1843.

The following Extract from the Proceedings of the Right Honourable the Governor General of India in Council, in the Legislative Department, is published for general information :

Read again the Draft Act for regulating the levy of Customs Duties, and the Manufacture of Salt in the North Western Provinces of the Presidency of Bengal.

*Resolution.* By this Act will be abolished the Duties on 121 Articles, including Piece Goods, and all Embroidered Goods, Iron, Silk, Shawls, Indigo, Tobacco, Oil and Oil Seeds. Of the Duties to be abolished, those on 48 Articles produced, on an average of the three years ending in 1841-42, an aggregate receipt of only 1,500 Rupees.

The additional duty to be imposed by the Act on the Import of Salt into the North Western Provinces, will only raise the duty generally to two-thirds of the amount of that already levied in Bengal, and to the Eastward of Allahabad to the level of the Bengal duty.

The additional powers given to the Customs Department and the increased strength which will be given to the Customs Establishment will, it is to be hoped, prevent any increase of Smuggling on the North West Frontier, and it may be expected that the result of a measure which gives almost entire freedom to internal Trade, will be a considerable increase of the Revenue.

Resolved accordingly, that the Act in question be passed.

[*Government Gazette, 15th August, 1843.*]

## আইন।

ফোর্ট উলিয়ম।
দেশীয় ডিপার্টমেণ্ট।
লেজিসলেটিব।
ইঙ্গরেজী ১৮৪৩ সাল ৫ আগষ্ট।

লেজিসলেটিব ডিপার্টমেণ্টে ভারতবর্ষের শ্রীযুত গবরনর জেনরল বাহাদুরের হজুর কৌন্সেলের কার্য্যের নীচের লিখিত চুম্বক সাধারণ লোককে জানাইবার নিমিত্ত প্রকাশ হইতেছে।

বাঙ্গলা রাজধানীর অধীন উত্তর পশ্চিম দেশে জিনিসের উপর মাসুল আদায় এবং নিমক প্রস্তুত করণের নিয়ম করণার্থ আইনের মুনাবিদা পুনর্ব্বার পাঠ করা গেল।

নির্দ্ধারণ।

এই আইনের দ্বারা ১২১ দ্রব্যের উপর মাসুল রহিত হইবেক তাহার মধ্যে সূতার কাপড় ও সকল জরীর জিনিস ও লৌহ ও রেশম ও শাল ও নীল ও তামাকু ও তৈল ও তৈলিক শস্য। যেং মাসুল এইরূপে রহিত হইবেক তাহার মধ্যে ৪৮ দ্রব্যের মাসুল ১৮৪১। ৪২ সাল পর্য্যন্ত গড়ে তিন বৎসরের মাসুল সর্ব্বসুদ্ধ ১৫০০৲ টাকার অধিক আদায় হইল না।

উত্তর পশ্চিম দেশে আমদানীহওয়া নিমকের উপর যে অতিরিক্ত মাসুল এই আইনক্রমে বসান যাইবেক তাহার দ্বারা ঐ দেশে ঐ মাসুল বাঙ্গলা দেশে বসান মাসুলের সামান্যতঃ তিন গুণের দুই গুণপর্য্যন্ত বৃদ্ধি হইবেক এবং আলাহাবাদের পূর্ব্ব দিগে বাঙ্গলা দেশের মাসুলের তুল্যপর্য্যন্ত বৃদ্ধি হইবেক।

মাসুলসম্পর্কীয় কার্য্যকারকদিগকে যে অতিরিক্ত ক্ষমতা দেওয়া গেল এবং মাসুলের সিরিশতা যেরূপ প্রবল হইল তাহাতে ভরসা হয় যে উত্তর পশ্চিম দেশের সীমানাতে মাসুল চুরীর বৃদ্ধির বারণ হইবেক এবং এইমত আশা হইতে পারে যে এই নিয়মের দ্বারা আন্তরিক বাণিজ্য প্রায় সম্পূর্ণরূপে মুক্ত হওয়াতে রাজস্বের ভারি উন্নতি হইবেক

অতএব নির্দ্ধারণ হইল যে উক্ত আইন জারী হয়।

### Act No. XIV. of 1843.

*An Act for regulating the levy of Customs Duties and the manufacture of Salt in the North Western Provinces of the Presidency of Bengal.*

I. It is hereby enacted, that Regulation XVI. 1829, Act II. 1838, and so much of Regulation IX. 1810, and of any other Regulation and Act, as affects the Collection of Customs Duties or the Manufacture of Salt in the North Western Provinces of the Presidency of Bengal, shall be repealed from the 1st day of September, 1843.

II. And it is further enacted, that from and after the day abovementioned, the following and no other Duties of Customs shall be leviable upon the Import and Export of Articles into and from the North Western Provinces of the Presidency of Bengal, that is to say:

On the Import of Salt, of all descriptions, two Rupees per maund, and a further duty of one Rupee per maund on the transmission thereof to the Eastward of Allahabad.

On the Import of Cotton, uncleaned, four Annas per maund, cleaned eight Annas per maund.

On the Export of Misree, Kund, Chenee and all clayed and refined Sugar, eight Annas per maund, Goor, Rab, Sheerah, and all unclayed and unrefined Saccharine produce, three Annas per maund.

The Import of Sugar into any part of the said Provinces, is, and shall remain, prohibited.

III. And it is further enacted, that it shall be lawful for the Government of the said Provinces from time to time to make and issue such orders as may be deemed expedient for the collection of the aforesaid Duties in such manner, and upon such line or lines and at such places on or near such line or lines as may seem fit, and all such orders shall have the same force as if they formed a part of this Act from the date notified in the Gazette, wherein they shall be published.

IV. And it is further enacted, that from and after the First day of September 1843, the manufacture of alimentary Salt throughout the North Western Provinces of the presidency of Bengal, without the express sanction of the Government, is prohibited; and that any person engaging in the manufacture of such Salt, or preparing or causing to be prepared works for the manufacture of such Salt, without such sanction, and all Zemindars or other proprietors of land, or their Agents, conniving at such illicit manufacture, shall on conviction by the Magistrate, within the limits of whose District the offence may have occurred, be punished by a fine not exceeding 500 Rupees, and on non-payment of such fine, by imprisonment not exceeding six months with or without hard labor, and that all works at which such manufacture shall have been conducted, or which are designed for such manufacture shall be destroyed, and any Salt which may be manufactured or stored thereat, shall be seized and confiscated.

V. And it is further enacted, that it shall be lawful for the Collectors of Customs and the Collectors of Land Revenue within their jurisdictions,



### ইঙ্গরেজী ১৮৪৩ সাল ১৪ আইন।

বাঙ্গলা রাজধানীর অধীন উত্তর পশ্চিম দেশে জিনিসের উপর মাসুল আদায়ের বিষয়ি এবং নিমক প্রস্তুতকরণের বিষয়ি নিয়ম করণের আইন।

১ ধারা। ইহাতে হুকুম হইল যে ১৮২৯ সালের ১৬ আইন এবং ১৮৩৮ সালের ২ আইন ও ১৮১০ সালের ৯ আইনের এবং অন্য কোন আইনের যে ভাগ বাঙ্গলা রাজধানীর অধীন উত্তর পশ্চিম দেশে জিনিসের মাসুল আদায় করণের অথবা নিমক প্রস্তুত করণের সঙ্গে সম্পর্ক রাখে তাহা ১৮৪৩ সালের ১ সেপ্টেম্বর তারিখঅবধি রদ হয় ইতি।

২ ধারা। এবং ইহাতে হুকুম হইল যে উক্ত তারিখ-অবধি এবং তাহার পর বাঙ্গলা রাজধানীর অধীন উত্তর পশ্চিম দেশের মধ্যে আমদানীহওয়া এবং তথাহইতে রপ্তহওয়া জিনিসের উপর পশ্চাৎ লিখিত মাসুল লওয়া যাইবেক এবং আর কোন মাসুল লওয়া যাইবেক না। বিশেষতঃ

সকল প্রকার লবণের উপর আমদানীর মুখে মোন প্রতি দুই টাকা এবং ঐ লবণ আলাহাবাদের পূর্ব্ব দিগে প্রেরণ হইলে মোন প্রতি অধিক এক টাকা।

গরসাফ তুলার উপর আমদানীর মুখে মোন প্রতি চারি আনা এবং সাফ তুলার উপর মোন প্রতি আট আনা।

মিসরী ও কুন্দ ও চিনী ও সকল ভুরা ও দোবরা চিনীর উপর রপ্তানীর মুখে মোনপ্রতি আট আনা। ও গুড় ও রাব ও শিরা ও ভুরা ও দোবরা ছাড়া সকল প্রকার চিনীর উপর মোন প্রতি তিন আনা।

উক্ত দেশের কোন ভাগে চিনী আমদানী করা নিষেধ হইল এবং নিষেধ থাকিবেক ইতি।

৩ ধারা। এবং ইহাতে হুকুম হইল যে উক্ত দেশের গবর্ণমেণ্টের ক্ষমতা থাকিবেক যে উক্ত মাসুল যেরূপে এবং যে পথ বা পথসকলে এবং ঐ পথ বা পথসকলের উপর অথবা তাহার নিকট যে২ স্থানে আদায় করণের নিমিত্ত যে২ হুকুম উচিত বোধ করেন্ সেই২ হুকুম সময়ক্রমে দেন্ ও জারী করেন্। এবং ঐ সকল হুকুম এই আইনের মধ্যে লেখা থাকিলে যেরূপ প্রবল হইত সেইরূপে যে গেজেটে ঐ হুকুম প্রকাশ হয় সেই গেজেটের মধ্যে নির্দ্দিষ্ট তারিখঅবধি ঐ হুকুম বলবৎ হইবেক ইতি।

৪ ধারা। আরো ইহাতে হুকুম হইল যে ১৮৪৩ সালের ১ সেপ্টেম্বর তারিখঅবধি এবং তাহার পর সরকারের বিশেষ অনুমতি বিনা বাঙ্গলা রাজধানীর অধীন উত্তর পশ্চিম সকল দেশে ভক্ষণীয় নিমক প্রস্তুত করিতে নিষেধ হইল। এবং যে২ ব্যক্তি ঐরূপ অনুমতি না পাইয়া ঐরূপ নিমক প্রস্তুত করে অথবা ঐরূপ নিমক প্রস্তুত করণার্থ খালাড়ী তৈয়ার করে বা করায় তাহারদের এবং যে সকল জমীদার কিম্বা অন্যান্য ভূম্যধিকারী কি তাহারদের গোমাশ্‌তা ঐরূপ বিনানুমতির লবণ প্রস্তুত করণের বিষয় জানিয়া শুনিয়া চুপ করিয়া থাকে তাহারদের অপরাধ ঐ অপরাধ যে মাজিষ্ট্রেট সাহেবের জিলার সীমার মধ্যে হইয়া থাকে তাঁহার নিকটে সাব্যস্ত হইলে তাহারদের ৫০০৲ টাকার অনধিক জরীমানা হইবেক এবং ঐ জরীমানার টাকা না দিলে তাহারা কঠিন পরিশ্রম বিশিষ্ট বা তাহা বিনা ছয় মাসের অনধিক কাল মিয়াদে কয়েদ থাকিবেক। এবং যে সকল খালাড়ীতে ঐরূপ লবণ প্রস্তুত হইয়াছিল অথবা তাঁহা প্রস্তুত করিবার নিমিত্ত বসান গিয়াছিল তাহা নষ্ট করা যাইবেক এবং তাহাতে যে সকল নিমক প্রস্তুত হইয়াছে অথবা সঞ্চয় করা থাকে তাহা ক্রোক ও জব্দ হইবেক ইতি।

৫ ধারা। এবং ইহাতে হুকুম হইল যে হাসিলের কালেক্টর সাহেবেরা এবং ভূমির মালগুজারীর কালেক্টর সাহেবেরা আপন২ এলাকার মধ্যে লবণ প্রস্তুত করিবার

to destroy all works for the manufacture of Salt, and to seize the Salt stored thereat, and to apprehend the persons concerned in the manufacture thereof, and make them over for trial to the Magistrate within the limits of whose District the offence may have occurred.

VI. It is further enacted, that all Sugar imported into the said Provinces, and all Articles imported or exported without payment of the duties imposed by this Act, or in contravention of the orders which may be made and issued under the provisions thereof, and all Boats, Carriages and Conveyances, and all animals used in transporting the same, shall be liable to be seized and confiscated in the manner hereinafter mentioned.

VII. And it is further enacted, that all Persons evading or attempting to evade the payment of the duties imposed by this Act, and all persons aiding or abetting such attempts or evasions, or in any manner acting in contravention of this Act, or of any order made and issued under the provisions thereof, and all Zemindars and other Proprietors of land, or their Agents, who shall wilfully connive at such attempts or evasions or aid such acts, shall on conviction by the Magistrate within the limits of whose District the offence may have occurred, be punished by a fine not exceeding 500 Rupees, and on non-payment thereof by imprisonment not exceeding six months with or without hard labour.

VIII. And it is further enacted, that it shall be lawful for all Officers of the Customs Department to search any carriages and conveyances, and any packages upon reasonable grounds of suspicion that such carriages, conveyances or packages, contain any articles made subject to duty, or prohibited to be imported by this Act, and to detain all such articles as may be liable to confiscation under the provisions thereof.

IX. And it is hereby enacted, that whenever any articles or goods shall be seized or detained under the provisions of this Act the Collector or Deputy Collector of Land Revenue or Customs, within whose jurisdiction such seizure or detention shall occur, shall, with all practicable expedition, report the case for the determination of the Commissioner of Revenue, and it shall be lawful for such Commissioner to declare such articles or goods to be confiscated, or to impose such lesser penalty in lieu thereof as to him may seem fit.

X. And it is hereby enacted, that it shall be lawful for all Officers in the Customs Department to apprehend any person upon reasonable grounds of suspicion that such person is liable to punishment under this Act, and to make him over for trial with all practicable expedition to the Magistrate within whose jurisdiction the offence may occur.

XI. Provided always, that any Officer of the Customs Department who shall without reasonable grounds of suspicion search any carriage or conveyance or any package, shall upon conviction thereof before the Magistrate within whose jurisdiction the offence may have been committed, be

সকল খালাড়ী নষ্ট করিতে পারেন্ এবং তাহাতে রাখা সকল নিমক ক্রোক করিতে পারেন্ এবং যে২ ব্যক্তি ঐ লবণ প্রস্তুত করণের কার্য্যে নিযুক্ত ছিল তাহারদিগকে গ্রেক্তার করিয়া যে জিলার সীমার মধ্যে অপরাধ হইয়াছিল সেই জিলার মাজিষ্ট্রেট সাহেবের নিকটে বিচারার্থ সোপর্দ্দ করিতে পারেন্ ইতি।

৬ ধারা। আরো ইহাতে হুকুম হইল যে উক্ত দেশে যে সকল চিনীর আমদানী করা যায় তাহা এবং এই আইনের নিরূপিত মাসুল না দিয়া অথবা এই আইনের বিধানানুসারে যে সকল হুকুম করা যায় ও জারী হয় তাহার বিরুদ্ধে যে সকল দ্রব্য আমদানী অথবা রপ্তানী হয় তাহা এবং তাহা যে সকল নৌকা ও গাড়ি ও বাহন ও বলদপ্রভৃতিতে বোঝাই থাকে ঐ নৌকাপ্রভৃতি পূর্ব্বোক্ত প্রকারে ক্রোক ও জব্দ হওনের যোগ্য হইবেক ইতি।

৭ ধারা। এবং ইহাতে হুকুম হইল যে এই আইনের নিরূপিত মাসুল যে সকল ব্যক্তি না দেয় অথবা না দিবার উদ্যোগ করে এবং যে সকল ব্যক্তি মাসুল না দেওনের ও না দিবার উদ্যোগ করণের সহায়তা বা সাহায্য করে অথবা এই আইনের বিরুদ্ধে কিম্বা এই আইনের বিধানানুসারে করা ও জারী হওয়া কোন হুকুমের বিরুদ্ধে কার্য্য করে এবং যে সকল জমীদার এবং অন্য ভূম্যধিকারী কিম্বা তাঁহারদের গোমাশ্তা ঐরূপ মাসুল না দেওন বা না দেওনের উদ্যোগের বিষয় জানিয়া শুনিয়া চুপ করিয়া থাকে অথবা সেই কার্য্যের সহায়তা করে তাহারদের দোষ যে জিলার সীমার মধ্যে ঐ অপরাধ হইয়া থাকে সেই জিলার মাজিষ্ট্রেট সাহেবের সম্মুখে সাব্যস্ত হইলে তাহারা ৫০০৲ টাকার অনধিক জরীমানার যোগ্য হইবেক এবং ঐ জরীমানার টাকা না দিলে কঠিন পরিশ্রম যুক্ত বা তাহা বিনা ছয় মাসের অনধিক কাল মিয়াদে কয়েদের যোগ্য হইবেক ইতি।

৮ ধারা। আরো ইহাতে হুকুম হইল যে মাসুলের সিরিশ্তার সকল কর্ম্মকারকেরা কোন গাড়ি এবং বাহন কি বস্তাতে মাসুলের যোগ্য কোন দ্রব্য অথবা এই আইনের দ্বারা আমদানী করিতে নিষেধ হওয়া দ্রব্য থাকনের বিষয়ে শোবের উপযুক্ত হেতু পাইলে সেই গাড়ি ও বাহন ও বস্তার তালাশী লইতে পারে এবং এই আইনানুসারে যে সকল দ্রব্য জব্দের যোগ্য তাহা আটক করিতে পারে ইতি।

৯ ধারা। এবং ইহাতে হুকুম হইল যে এই আইনের বিধির অনুসারে কোন জিনিস বা দ্রব্য ক্রোক কিম্বা আটক হইলে ভূমির মালগুজারীর অথবা হাসিলের যে কালেক্টর অথবা ডেপুটী কালেক্টর সাহেবের এলাকার মধ্যে ঐ জিনিস ধরা পড়ে অথবা আটক হয় তিনি যত শীঘ্র হইতে পারে সেই বিষয়ের রিপোর্ট রাজস্বের কমিস্যনর সাহেবের নিষ্পত্তির নিমিত্ত তাঁহার নিকটে করিবেন এবং ঐ কমিস্যনর সাহেব সেই দ্রব্য অথবা জিনিস জব্দ করিতে পারেন্ অথবা জব্দের পরিবর্ত্তে যে লঘু দণ্ড করিতে উচিত বোধ হয় তাহা করিতে পারেন্ ইতি।

১০ ধারা। এবং ইহাতে হুকুম হইল যে মাসুলের সিরিশ্তার সকল কর্ম্মকারকেরা যদি কোন ব্যক্তির বিষয়ে এমত উপযুক্ত শোবে করে যে ঐ ব্যক্তি এই আইনানুসারে দণ্ডের যোগ্য তবে তাহাকে গ্রেক্তার করিয়া যে মাজিষ্ট্রেট সাহেবের এলাকার মধ্যে অপরাধ হইয়া থাকে সেই মাজিষ্ট্রেট সাহেবের নিকটে বিচারার্থে যত শীঘ্র হইতে পারে তাহাকে সোপর্দ্দ করিতে পারে ইতি।

১১ ধারা। কিন্তু মাসুলের সিরিশ্তার কোন কর্ম্মকারক যদি শোবের উপযুক্ত কারণ না পাইয়া কোন গাড়ি বা বাহন কি বস্তার তালাশী লয় তবে যে মাজিষ্ট্রেট সাহেবের এলাকার মধ্যে অপরাধ হইয়া থাকে সেই মাজিষ্ট্রেট সাহেবের সমক্ষে তাহার দোষ সাব্যস্ত হইলে সেই ব্যক্তির ২৫০৲ টাকার অনূর্দ্ধ জরীমানা হইবেক এবং ঐ